যত্নের ফলে তৎকালিক হস্তলিখিত পত্রিকার মধ্যে 'তরণী' শ্রেষ্ঠ স্থান অধিকার করেছিল বললে অত্যুক্তি করা হয় না।

এ কথার প্রমাণ পাওয়া গিয়েছিল তখনকার দিনের সাহিত্যমণি-মাণিক্যের জহুরী 'সাহিত্য'-সম্পাদক সুরেশচন্দ্র সমাজপতির কাছে। ঘটনাক্রমে একদিন এক বৎসরের বাঁধানো 'তরণী' তাঁর হাতে পড়ে। রচনাগুলির উপর চোখ বুলোতে বুলোতে হঠাৎ এক সময়ে তিনি অনুযোগের সুরে ব'লে উঠলেন, "করেছ কি তোমরা। যে-সব লেখা অনায়াসে ছাপা কাগজের মধ্যে আত্মপ্রকাশ করতে পারে, তাদের নির্বাসন দিয়ে রেখেছ হাতের লেখা কাগজের অন্ধকার গুহায়?" তারপর বলা নেই কওয়া নেই, নির্মম শক্তির প্রয়োগে সেই মজবুত-বাঁধানো 'তরণী'র কলেবর হ'তে দু-চারটি রচনা পড়্‌পড়্‌ ক'রে ছিঁড়ে নিয়ে বললেন, "আপাতত এগুলি আমার কাছে রইল; একে একে 'সাহিত্যে'র পৃষ্ঠায় এগুলিকে তোমরা দেখতে পাবে।"

সেদিন সমাজপতি মহাশয়ের বাক্যে ও আচরণে আমাদের অন্তরের নিভৃততম প্রদেশের এক দিক হর্ষে এবং আর-এক দিক বেদনায় আরক্ত হ'য়ে উঠছিল।

'তরণী'র বাঁধানো খাতার উপর এই জুলুম-জবরদস্তি একবার ক'রেই সমাজপতি মহাশয় নিরস্ত হন নি, পরেও এর অনুবর্তন করেছিলেন।

যে সময়ে আমরা ভবানীপুরে 'তরণী' প্রকাশ ক'রে চলেছিলাম, ঠিক সেই সময়ে ভাগলপুরে প্রকাশিত হচ্ছিল 'ছায়া' নামে আর একটি হস্তলিখিত মাসিক-পত্রিকা। 'ছায়া'র পরিচালক দলের মধ্যে ছিলেন শরৎচন্দ্র চট্টোপাধ্যায়, সুরেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, গিরীন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, বিভূতিভূষণ ভট্ট প্রভৃতি। বিভূতিভূষণের ভগ্নী প্রসিদ্ধ লেখিকা নিরুপমা দেবীও 'ছায়া'র লেখক সম্প্রদায়ের অন্তর্ভুক্ত ছিলেন।

সমালোচনার জন্ত 'তরণী' এবং 'ছায়া'র মধ্যে বিনিময়প্রথা প্রবর্তিত ছিল। আমরা তাকে ভাগলপুরে 'তরণী' পাঠাতাম; 'ছায়া'র পৃষ্ঠায় নির্মমভাবে সমালোচিত হবার পর 'তরণী' ফিরে আসত আমাদের হাতে। পক্ষান্তরে, ভাগলপুর থেকে আমাদের নিকট 'ছায়া' উপস্থিত হ'লে 'তরণী'তে কঠোরভাবে তার সমালোচনা করার পর ফেরত পাঠানো হ'ত ভাগলপুরে। আমাদের উভয় পক্ষের সমালোচনার মধ্যে দয়া-দাক্ষিণ্য অথবা চক্ষুলজ্জার কোনো দুর্বলতা দেখা যেত না। কাগজের পরিবর্তে 'ছায়া' এবং 'তরণী'র দেহ যদি মাংসের দ্বারা গঠিত হ'ত, তা হ'লে উভয়ে যে নিজ নিজ স্থানে রক্তাক্ত কলেবরে প্রত্যাবর্তন করত, তদ্বিষয়ে সন্দেহ নেই।

সৌরেন 'তরণী'র শুধু সম্পাদকই ছিল না, মুদ্রাকরও ছিল। 'ছায়া'র মুদ্রাকর ছিল গিরীন্দ্র। বলা বাহুল্য, মুদ্রাযন্ত্র ছিল উভয়ের নিজ নিজ লেখনী।

আজকালকার মতো তখনকার দিনের হস্তলিখিত পত্রিকায় চিত্র এবং অপরাপর অলঙ্করণের চোখ-ঝলসানো আড়ম্বর ছিল না। আমাদের 'তরণী' তো ছিল তপস্বিনীর মতো নিরাভরণা। কিন্তু তপস্বিনীর মতোই তার মধ্যে পাওয়া যেত বিভূতির স্নিগ্ধতা এবং সাধনার নিষ্ঠা।

আমার প্রত্যক্ষ যোগের মধ্যযুগের মাসিক-পত্রিকা 'যমুনা'র বিষয়ে পূর্বে অনেক কথাই বলেছি। পুনরায় সে সকল কথার অবতারণা করতে গেলে অনেক সময়ে পুনরাবৃত্তি অপরাধে অপরাধী হ'তে হবে। প্রয়োজনও তার এমন-কিছু নেই।

'বিচিত্রা'র কথা আমার জীবনের একটা বৃহৎ অধ্যায়ের কথা। আমার জীবনের সঙ্গে 'বিচিত্রা' ওতপ্রোতভাবে জড়িত। 'বিচিত্রা'র কল্পনা আমার, সৃষ্টি আমার; 'বিচিত্রা'র মৃত্যুও আমার কোলেই

ঘটেছিল। জনক যেমন তার সন্তানকে সমস্ত সত্তা দিয়ে ভালবাসে, 'বিচিত্রা'কে আমি ঠিক সেইভাবেই ভালবেসেছিলাম। কিন্তু যেদিন নিঃসংশয়ে বুঝেছিলাম মৃত্যুর কীট তার অন্তরের মধ্যে আশ্রয় করেছে, সেদিন বোধ করি স্নেহময় জনকেরই মতো তার মৃত্যুর ত্বরিত গতিই কামনা করেছিলাম।

পরদিন প্রত্যুষে জনকোলাহলময় ভাগলপুর স্টেশনের প্ল্যাটফর্মে অবতরণ ক'রে সমস্ত পুরাতন জিনিসকে নূতন আলোকে রঞ্জিত দেখে বিস্মিত এবং পুলকিত হলাম। বিহারী পুরুষমানুষদের মুখে মুখে 'মব্‌কিলের' ( মক্কেলের ) ছাপ ; কোনো বস্তা দেখলে মনে হয় বুঝি তা মামলা-মকদ্দমার দলিল-দস্তাবেজের বস্তা ; কেউ টাকা গুনছে দেখলে মনে হয় উকিলের ফিস্‌ গুনছে ; আমার অতীতের 'আমি' মৃদু হেসে বর্তমানের 'আমি'কে একটা সেলাম ঠুকে বললে, 'তবে আর কি ওকিল-সাহেব, আমি এখন বিদায় হই।' সে তাড়াতাড়ি চ'লে গেল,—বোধ করি প্রস্থানোদ্যত রেলগাড়ির একটা কোনো কামরাতেই লাফ মেরে উঠে।

কুলির মাথায় জিনিস চাপিয়ে বাইরে স্টেশন-প্রাঙ্গণে এসে একটা ঘোড়ার গাড়ি ভাড়া ক'রে শ্বশুরপুরের পথে রওনা হলাম।

১১

ভাগলপুরে পৌঁছে ওকালতি ব্যবসায়ের উদ্যোগপর্বে মনোনিবেশ করলাম। সেজদাদার পরামর্শে কয়েকজন বড় বড় উকিল এবং দু-চার জন হাকিমের সঙ্গে দেখাশুনা ক'রে বেড়াতে লাগলাম।

উকিলরা অবশ্য অনেকে অনেক সারগর্ভ উপদেশ দিলেন, শুভেচ্ছাও জানালেন; কিন্তু খুশিতে মন ভ'রে গেল দীননাথ দের নিকট হ'তে উচ্ছল অকপট অভ্যর্থনা লাভ ক'রে। দীননাথ তখন ভাগলপুরের প্রথম সবজজ, প্রখরবুদ্ধিশালী ব্যক্তি; সহজ সাবলীল বিচার-নৈপুণ্যের গুণে উকিল-ব্যারিস্টার-মক্কেল সকলের চিত্ত থেকে সমভাবে শ্রদ্ধা নিষ্কাশন করেন।

আমার নাম শুনে দীনবাবুর দুই চক্ষে কৌতূহলের রশ্মি দেখা দিলে। "উপেন্দ্রনাথ্ গঙ্গোপাধ্যায়? সাহিত্যিক উপেন্দ্রনাথ না-কি আপনি?"

ভারি বিপদে পড়া গেল; হাঁ-ও বলতে পারি নে, না-ও বলতে পারি নে। সাহিত্যিক উপেন্দ্রনাথ নাম এখন না হয় কোনো প্রকারে বরদাস্ত করা যায়, কিন্তু তখনকার দিনে মাসিক-পত্রে কয়েকটি গল্প ও কবিতা এবং 'সপ্তক' নামে সামান্য একটি গল্পের বই প্রকাশিত হওয়ার দাবিতে কি ক'রে 'সাহিত্যিক' আখ্যা গলাধঃকরণ করতে পারি! বেঙাচিকে বেঙ বললে বেঙাচির যে অবস্থা হয়, আমার অবস্থা তার চেয়েও করুণ মনে হ'তে লাগল। কুন্ঠিত স্বরে বললাম, "আজ্ঞে হাঁ, অল্প-স্বল্প একটু-আধটু লিখে থাকি।"

"'প্রতিক্রিয়া' তো আপনার লেখা?"

মনে মনে স্বস্তির নিশ্বাস ফেলে হাল্‌কা হলাম। তা হ'লে, অন্তত

দীননাথের মতে আমি 'সাহিত্যিক উপেন্দ্রনাথ।' বললাম, "আজ্ঞে হ্যাঁ, ও-লেখাটা আমারই।"

আমার উত্তর শুনে খুশি হ'য়ে দীনবাবু বললেন, "আনন্দের কথা, এখানকার উকিল-মহলে একজন লেখক এসে যোগ দিলেন।" তারপর সাহিত্য বিষয়ে উকিলদের সাধারণভাবে ঔদাস্তের এবং অক্কতিত্বের কথা উল্লেখ ক'রে বললেন, "এ বিষয়ে হাকিমদের দিকটা কিন্তু খুব উজ্জ্বল।"

উত্তরে আমি হেমচন্দ্র বন্দ্যোপাধ্যায়, ইন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়, প্রভাতকুমার মুখোপাধ্যায় প্রভৃতি কয়েকজন আইন-ব্যবসায়ী লেখকের নাম উল্লেখ করলাম।

দীনবাবু বললেন, "এঁরা সাহিত্যিক সে কথা মানি, কিন্তু যে সাহিত্য-গগনে ডেপুটি ম্যাজিস্ট্রেট বঙ্কিম চাটুজ্জে চন্দ্র, সেখানে এঁরা তারা ভিন্ন আর কিছুই নন।"

হালে পানি পাই না দেখে আমি মহাকবি মাইকেলের নাম করলাম।

মৃদু হেসে দীনবাবু বললেন, "বিলেত থেকে ব্যারিস্টারি পাস ক'রে এসে মধুসূদন যদি কোনো কিছু প্রমাণ ক'রে থাকেন তো এই কথাই প্রমাণ করেছিলেন যে, আইন-ব্যবসায়ের তিনি কেউ ছিলেন না।"

এই কঠোর সত্যের বিরুদ্ধে কোনো কথা খুঁজে না পেয়ে চুপ ক'রে গেলাম।

বিদায়গ্রহণকালে দীনবাবু জিজ্ঞাসা করলেন, "দোসরা জানুয়ারি যোগ দিচ্ছেন তো?"

বললাম, "আজ্ঞে হ্যাঁ, দোসরা জানুয়ারিই।"

আমার একজন তায়িদ (মুহুরী) নিযুক্ত করা হ'ল।

হাকিমের যেমন পেশকার, ডাক্তারের যেমন কম্পাউণ্ডার, উকিলের

জেনলি মুহুরী। আমার মুহুরীর নাম ত্রিলোকনাথ পাঁড়ে, উগ্র গৌর-বর্ণ দেহ, সুশ্রী মুখাবয়ব, বয়স বছর পঁচিশ-ছাব্বিশ। সেজদাদার মুহুরী বৈকুণ্ঠনাথ পাড়ের সে খুড়তুত ভাই। আমি ওকালতি করতে আসছি ব'লে ত্রিলোক আমার জন্ম জীয়ানো ছিল। সে এবং আমি একসঙ্গেই জীবনের কর্মক্ষেত্রে অবতীর্ণ হলাম। সে দিন সকলে বলেছিল, যেমন সওয়ার তেমনি বাহন। সওয়ার অর্থে সেদিন অবশ্য আমাকেই মনে করা হয়েছিল; কিন্তু উত্তরকালে এক-এক সময়ে এমন অবস্থা ঘটত যে, কে সওয়ার কে বাহন তার ঠাহর ঠিক পাওয়া যেত না; অনেক সময়ে আমিই যেন বহন করতাম ত্রিলোকনাথকে।

সকাল-সন্ধ্যা সেজদাদা মক্কেলের দফল নিয়ে কাজে বসেন; আমি তাঁর বাম পার্শ্বে উপবেশন ক'রে মুদ্দই (বাদী), মুদ্দালেহ (প্রতিবাদী) ও গবাহ্‌দের (সাক্ষীদের) কথাবার্তা শুনি, এবং আর্জি (plaint), বিয়ান-তহরির (written statement) ও দরখাস্তের (petition) অর্ধবোধ্য ভাষার মর্মোদ্ঘাটন করবার চেষ্টা করি। একদিন বৈকুণ্ঠ পাড়েকে দিয়ে সেজদাদা একটা দরখাস্ত লেখাতে দিয়ে সম্বোধনের পাঠ লেখালেন, 'গরিবপরবর সলামৎ'। কথাটা নূতন শুনলাম; কিন্তু সঙ্গে সঙ্গে মনে হ'ল, ভিন্ন পরিচ্ছদে একে যেন পূর্বে কোথাও দেখেছি। সহসা মনে প'ড়ে গেল। বললাম, "সেজদা, এই 'গরিবপরবর সলামৎ'ই কি ইংরিজীর 'Hail cherisher of the poor'?"

স্মিতমুখে সেজদাদা বললেন, "হ্যাঁ। কি ক'রে তা জানলে?"

বললাম, "কলকাতায় দাদার হাইকোর্টের পেপার-বুকে প্রায়ই ও-বাক্যটা দেখতাম।"

পেপার-বুকের মধ্যে 'Hail cherisher of the poor' দেখে একদিন যথেষ্ট বিস্মিত হয়েছিলাম। মামলা-মকদ্দমার কঠোর বাস্তব

ক্ষেত্রে এতটা অনাবশ্যক বিনয়ের উচ্ছ্বাস মনকে একটু পীড়িতই করেছিল। আজ 'Hail cherisher'-এর মৌলিক মূর্তি দেখে মনে মনে বেশ একটু কৌতুক অনুভব করলাম। একটা বচন আছে, 'এ বড় কঠিন ঠাঁই গুরু-শিষ্য ভেদ নাই।' আদালত সম্বন্ধে এ বচনটি প্রযোজ্য। এখানে বাস্তবিকই গুরু-শিষ্যের ভেদ নেই। 'গরিবপরবর সলামৎ' সে কথার প্রতীক। প্রকৃতই যে গরিব তাকে তো বলতেই হয় 'গরিবপরবর সলামৎ'; বিপুল ধনৈশ্বর্যের অধীশ্বর দ্বারভাঙ্গার মহারাজাকেও সেই একই বুলি আওড়াতে হয়।

এ না-হয় ধর্মাধিকরণের লোকাতীত মহিমার প্রতি আনুগত্যের অভিভাষণ, এ জিনিস পরিপাক করা কঠিন নয়;—যা আমাকে সত্য-সত্যই পীড়িত করত তা হচ্ছে আইন-আদালতের পরিবেশের মধ্যে মিথ্যার অনুপেক্ষণীয় প্রয়োজনীয়তা, এমন কি, উপকারিতা। 'অনুপেক্ষণীয় প্রয়োজনীয়তা' কথাটা শ্রুতিকটু, তদ্বিষয়ে সন্দেহ নেই; কিন্তু দুঃখের বিষয়, ভুলও নয়। অনেক সময়ে সত্য মামলাকে জয় করতে হয় মিথ্যা সাক্ষী-সাবুতের সাহায্যে; আবার মিথ্যার দ্বারাই অনেক সময়ে মিথ্যা মামলাকে প্রতিরোধ করবার প্রয়োজন হয়, কতকটা কণ্টকের দ্বারা কণ্টককে উৎপাটিত করার মতো। মামলা-মকদ্দমার ক্ষেত্রে মিথ্যা যতটা সবল এবং সচল বস্তু, সত্য ততটা নয়। ভাল ক'রে আটঘাট বেঁধে সাজিয়ে-গুছিয়ে দাঁড় করাতে পারলে মিথ্যার চকমকানির কাছে সত্য অপ্রতিভ হ'য়ে অবস্থান করে। সেরূপ অবস্থায় অনেক ঘাগী হাকিমও মিথ্যার চোখ-ঝলসানো আলোকের দ্বারা বিভ্রান্ত হ'য়ে নিষ্প্রভ সত্যকে অসত্য ব'লে ভুল করেন।

দেখতে দেখতে দোসরা জানুয়ারি এসে পড়ল। একটু সকাল-সকাল কাজ-কর্ম থেকে উঠে স্নানাহার সেরে পোশাক পরিধানের কার্যে ব্যাপৃত

হলাম। সে বিষয়ে মনে মনে একটা দুশ্চিন্তা ছিল। এতদিন ভদ্র-লোকের সহজ সরল পোশাক প'রে এসেছি, মিনিট দুয়েকের মধ্যে বেশ-পরিবর্তন সম্ভব হ'ত। এখন প্যাণ্ট, চোগা, চাপকান, গলায় শক্ত উঁচু কলার, পায়ে লেসবাঁধা শু, গরম মোজা, মাথায় শালের ফিতা জড়ানো শামলা,—সে এক বিপর্যয় ব্যাপার! আধ ঘণ্টা ধ'রে টানা-হেঁচড়া ক'রে, ভাগলপুরের হাড়-কাঁপানো শীতেও ঘর্মাক্ত হ'য়ে, পোশাক পরা শেষ হ'ল। কথায় বলে, অনভ্যেসের ফোঁটা কপাল চড়চড় করে। আমার অনভ্যাসের বেশে সমস্ত দেহ চড়চড় করতে লাগল।

মাথায় শামলাটা দিয়ে আয়নার মধ্যে দৃষ্টিপাত ক'রে না হেসে থাকতে পারলাম না। যাকে বলে—যাত্রার দলের জুড়ি, একবারে হুবহু তাই।

ওদিকে সেজদাদা ইতিমধ্যে প্রস্তুত হ'য়ে বাইরের ঘরে ব'সে আমার জন্যে অপেক্ষা করছেন—সে খবর পেয়েছি। আমার যা পোশাক, এক-মাত্র কড়া কলার বাদে, তাঁরও তাই। কিন্তু পনের-ষোল বৎসরের ক্রমান্বয় ব্যবহারে তারা তাঁর কাছে এমন বশ্যতা স্বীকার করেছে যে, মিনিট তিনেকের মধ্যে যে-যার নিজ নিজ স্থানে গিয়ে আশ্রয় গ্রহণ করে।

মেজ জেঠাইমাকে প্রণাম ক'রে সেজ বউদিদির কাছে উপস্থিত হলাম। আমাকে দেখে সহাস্য মুখে সেজ বউদিদি বোধ হয় একটু কৌতুকান্বিত হ'য়েই বললেন, "বেশ দেখাচ্ছে।"

মাথায় শামলা চড়িয়ে বললাম, "ধরব না-কি তা হ'লে ?"

"কি ধরবে ?"

"জুড়ির গান ?"

রহস্যটা বুঝতে পেরে সেজ বউদিদি হাসতে লাগলেন, বললেন, "বেশ

তো, ধর না। একাই বা ধরবে কেন? বাড়িতে তো আরও জুড়ি আছে।"

ভজুয়া চাকর এসে তাগাদা দিলে, বললে, বাবু তাড়াতাড়ি যেতে বলছেন।

সেজ বউদিদিকে একটা প্রণাম ক'রে বললাম, "তাঁর সঙ্গে জুড়ির গান গাইতে আদালতের যাত্রার আসরে চললাম।"

আদালতে বার-লাইব্রেরিতে পৌঁছানো মাত্র আমার 'সগুণ' অনুষ্ঠান আরম্ভ হ'য়ে গেল। বড় বড় উকিলরা আমাকে দেখেন আর তাঁদের মুহুরীদেরকে বলেন, "বাবু আজ প্রথম ওকালতি আরম্ভ করলেন, বাবুকে ভাল ক'রে সগুণ করাও।"

সগুণ—অর্থ উপার্জনের মাঙ্গলিক আরম্ভ। নূতন উকিলের প্রথম দিনের সূচনা যাতে অর্থহীন না হয়, সেই উদ্দেশ্যে বড় উকিলেরা তাঁদের মক্কেলদের কাছ থেকে কিছু অর্থ পাইয়ে দেন। চলতি মামলার ওকালত-নামায় সদ্যাগত উকিল নিজের নাম সই করেন ও টাকা দুই ক'রে দক্ষিণা পান। সুদীর্ঘকাল হ'তে এই প্রথা প্রচলিত আছে। এ প্রথার কথা উকিলদের মুহুরীরা তো জানেই, যে-সকল ব্যক্তির আদালতে সর্বদা মামলা-মকদ্দমা থাকে তাদেরও এ প্রথার মর্ম বুঝিয়ে বলবার প্রয়োজন হয় না। নূতন মুখের উকিল ও নিজের উকিলের মুহুরী একত্র দেখলেই এরা টাকা বার করবার জন্য ট্যাঁকে হাত দেয়।

প্রথমে বৈকুণ্ঠনাথ পাড়ে সেজদাদার মক্কেলদের কাছে সগুণ করাতে আরম্ভ করলেন। ওকালতনামার উল্টো পিঠে আমি নাম সই ক'রে তারিখ বসাই, মক্কেলরা কেউ দেয় দু টাকা, কেউ চার টাকা, কেউ বা পাঁচ।

সেজদাদার মক্কেল শেষ হ'লে অন্য উকিলদের মক্কেল আরম্ভ হ'ল।

দেখতে দেখতে মনিব্যাগ ছাপিয়ে টাকা চাপকানের পকেটে প্রবেশ করতে আরম্ভ করলে। বেলা বারোটা সাড়ে বারোটা নাগাদ ডান দিকের চাপকানের পকেটের ভিতরে পৃথিবীর মাধ্যাকর্ষণ-শক্তির প্রভাব এমন বৃদ্ধি লাভ করলে যে, তার টান কণ্ঠদেশে উপস্থিত হ'য়ে পীড়ন করতে লাগল। তখন ডান দিকের পকেটের অর্ধেক টাকা বাম দিকের পকেটে চালান দিয়ে দেহের মধ্যে ভারসাম্য স্থাপন করলাম।

ইত্যবসরে এক সময়ে একজন আরদালী এসে হাজির। আমাকে অভিবাদন ক'রে জিজ্ঞাসা করলে, "আপনারই নাম কি উপেনবাবু?"

বললাম, "হ্যাঁ।"

"হাকিম আপনাকে সেলাম দিয়েছেন।"

একটু বিস্মিত হ'য়ে জিজ্ঞাসা করলাম, "কোন্ হাকিম?"

"ঔয়ল্ সবজজ।"

বললাম, "আচ্ছা, চল যাচ্ছি।"

তখন এজলাসের সময়। দীননাথ দের এজলাসে উপস্থিত হ'য়ে অভিবাদন ক'রে বললাম, "আপনি আমাকে ডেকেছেন সার্?"

স্মিতমুখে প্রত্যভিবাদন ক'রে দীননাবু বললেন, "হ্যাঁ, ডেকেছি। একটা মকদ্দমায় আপনাকে নাবালক প্রতিবাদীদের পক্ষে guardian-ad-litem নিযুক্ত করেছি, আর অন্য একটা মকদ্দমায় আপনাকে commissioner করেছি সাক্ষীর এজাহার নেবার জন্যে। অফিসে গিয়ে সেরেস্তাদারের কাছ থেকে কাগজপত্র নিয়ে যান।"

হাকিমকে ধন্যবাদ জানিয়ে অভিবাদন ক'রে অফিসে উপস্থিত হলাম। তারপর সেরেস্তাদারের কাছ থেকে কাগজপত্র বুঝে নিয়ে একটু আলাপ-পরিচয় আরম্ভ করলাম।

সেরেস্তাদার বললেন, "প্রথম দিনের একজন উকিলকে বড় বড়

মকদ্দমায় একসঙ্গে গার্জেন করা আর কমিশন দেওয়া সচরাচর বড় দেখা যায় না। হাকিম আপনাকে বিশেষ খাতির দেখিয়েছেন,—বিশেষ অনুগ্রহ করেছেন।"

বললাম, "আজ্ঞে হ্যাঁ, তা নিশ্চয়ই করেছেন।"

সেরেস্তাদার বললেন, "মকদ্দমা দুটিই মাঝারি রকমের বড়। দুটোতে নিদেন পক্ষে শ দেড়েক টাকা উপায় করতে পারবেন।"

পকেটে চল্লিশ-বিয়াল্লিশ, হাতে শ দেড়েক,—মন্দ নয় তো! খুশিতে মন ভ'রে উঠল। ইংরিজীতে একটা কথা আছে, 'morning shows the day'। ওকালতি জীবনের আজকের দিনটা যদি সেই morning হয়, আর বাকি জীবনটা যদি আজকের অনুপাতে day হ'য়ে ওঠে, জয় হোক আজকের দিনের!

১২

আমাদের বার লাইব্রেরির লাইব্রেরিয়ান ছিলেন তিনকড়ি সোম। তিনি আমাদের দাদাদের সহপাঠী এবং সমবয়স্ক ছিলেন, তাই তিনি 'তুমি' ব'লে আমাকে সম্বোধন করতেন, আর আমি তাঁকে বলতাম তিনকড়িবাবু। শুধু আমাকে কেন, জুনিয়ার দলের অধিকাংশ উকিলকে তিনি 'তুমি' ব'লে সম্বোধন করতেন। সিনিয়ার দলেরও পাঁচ-সাতজনকে 'তুমি' বলতেন, তা মনে পড়ে।

মাথায়-খাটো প্রসন্নবদন তিনকড়িবাবু স্বাস্থ্যবান মানুষ ছিলেন। বারো বৎসরকাল আমি ওকালতি করেছিলাম, তার মধ্যে বোধ করি বারো দিনও তাঁকে কামাই করতে দেখি নি। আর কামাই করলে তাঁর চলতও না, কারণ উকিল মেরে বেশ দু-পয়সা তাঁর উপার্জন ছিল, যেটা আদালতে হাজির না থাকলে হবার উপায় ছিল না। কবে কোন্ সময়ে সহসা সে সুযোগ উপস্থিত হবে অদৃষ্টের মতই অধিকাংশ স্থলে তা অগোচর থাকত।

মকদ্দমার নথিপত্রে কোন উকিলের দস্তখত প্রমাণ করবার প্রয়োজন হ'লে সাধারণত তার দুটি উপায় ছিল। এক, সেই উকিলকে সাক্ষী মেনে এজাহার করিয়ে প্রমাণ করা, দ্বিতীয়ত, সকল উকিলের হস্তাক্ষরের সহিত কার্যগতিকে বিশেষভাবে পরিচিত তিনকড়িবাবুকে দিয়ে সেই কাজ করিয়ে নেওয়া। উকিলের এজাহার করাতে হ'লে উকিলকে ফিস্ দিতে হ'ত ষোল টাকা; কিন্তু সেই কাজ তিনকড়িবাবুকে দিয়ে করিয়ে নিলে চার টাকা খরচ করলেই চলত। উকিলের মারা যেত ষোল টাকা, কিন্তু তিনকড়িবাবু সুবিধা করতেন চার টাকার। ছোটখাটো মামলায়

মক্কেলরা প্রায়ই সুলভে কাজ সারত তিনকড়িবাবুকে দিয়ে এজাহার করিয়ে। সুতরাং এজলাসে এজলাসে হাকিমদের কাছে তিনকড়িবাবু সুপরিচিত ব্যক্তি ছিলেন।

আমি যখন ওকালতি আরম্ভ করলাম, তখন তিনকড়িবাবুর বয়ঃ-পর্যায়ে একটা সঙ্কটের কাল উপস্থিত হয়েছে। জনশ্রুতি, পঞ্চাশ বৎসর বয়সের প্রতি দুর্জয় ভীতি অথবা বৈরূপ্যবশত, গত দু-তিন বৎসর যাবৎ তিনি ঊনপঞ্চাশ বৎসর বয়সে স্থির হ'য়ে দাঁড়িয়েছেন; এমন কি, এজলাসে সাক্ষীর কাঠগড়ায় পর্যন্ত। তিনকড়িবাবু হয়তো মনে মনে ভাবছেন, পঞ্চাশ বৎসর বয়সে মানুষ প্রবেশ করলে তার দু পা না হোক, অন্তত একটা পা ইহজন্মের কঠিন ভূমিখণ্ড হ'তে তুলে নেওয়া হয়, পরলোকের যাত্রাপথের প্রথম পর্বের ঘণ্টা হয়তো পঞ্চাশ বৎসর বয়সেই বাজে। তিনকড়িবাবুর দুই-একজন বয়স্থ উকিল বলেন, গৃহ-সংসারে প্রতিপত্তি হানির আশঙ্কায় তিনকড়িবাবু এইরূপে পঞ্চাশ বৎসর বয়সকে যথাসাধ্য প্রতিরোধ ক'রে চলেছেন।

বয়সের এই প্রসঙ্গটা বিশেষ জোরালো হ'য়ে উঠত আদালতের সাক্ষীর কাঠরায়। এজাহার দিতে তিনকড়িবাবু কাঠগড়ায় প্রবেশ ক'রে দাঁড়িয়েছেন। একটা পরিচিত কৌতুক-রসের আসন্ন প্রত্যাশায় হাকিম থেকে আরদালী পর্যন্ত সকলের মন উৎসুক হ'য়ে উঠেছে।

পেশকার যথারীতি এজাহার-শীটে সাক্ষীর নামধাম লিখতে উদ্যত হল। সাক্ষীর নাম বিশেষভাবে জানা থাকা সত্ত্বেও অভিনয়টা সরস এবং সম্পূর্ণ করবার উদ্দেশ্যে জিজ্ঞাসা করেন, "আপ্‌কা নাম?" (আপনার নাম?)

ব্যাপারটা কোথায় উপনীত হবার উপক্রম করেছে বুঝতে পেরে স্মিতমুখে তিনকড়িবাবু বলেন, "তিনকড়ি সোম।"

"ওয়লদ্ ?" (কার পুত্র ?)

তিনকড়িবাবু পিতার নাম বলেন।

"পেশা ?"

"লাইব্রেরিয়ান।"

"সকুনৎ ?" (বাসস্থান ?)

"ভাগলপুর।"

এইবার রুদ্ধ হাসির তাড়নায় পেশকারের মুখ লাল হ'য়ে ওঠে; "উমর ?" (বয়স ?)

হাকিমের মুখে হাসি, উকিলদের মুখে হাসি, চাপরাসীর মুখে হাসি।

তিনকড়িবাবু যে পক্ষে সাক্ষ্য দিচ্ছেন, সে পক্ষের উকিল দাঁড়িয়ে উঠে বললেন, "হুজুর, তিনকড়িবাবু শপথ নিয়ে সত্য কথা বলেন, আশা করি, সে বিশ্বাস আমাদের সকলেরই আছে ?"

সহাস্যমুখে মাথা নেড়ে হাকিম বললেন, "নিশ্চয়ই আছে।"

উকিল বলেন, "দুই বছর পূর্বে শপথ নিয়ে তিনকড়িবাবু নিজের বয়স লিখিয়েছিলেন—উনপঞ্চাশ বৎসর; আজ শপথ নিয়ে কি ক'রে আবার কথার খিলাপ (ব্যতিক্রম) করেন ? সুতরাং আজও উনপঞ্চাশ বছরই লিখে নেওয়া হোক। মাত্র দুই বছরের ব্যবধানে ভদ্রলোকের কথা তো আর বদলে যেতে পারে না ?"

একটা উচ্চহাস্যরবে আদালত-কক্ষ উচ্ছল হ'য়ে ওঠে, এবং সেই অবসরে বাকি যা লেখবার লিখে নিয়ে পেশকার এজাহার শীট হাকিমের সম্মুখে স্থাপন করেন।

ওকালতি ব্যবসায় চালাতে গেলে যে দু-চারটি সারগর্ভ নীতিবাক্য অনুসরণ ক'রে চলতে হয় তন্মধ্যে একটি হচ্ছে—Cheat and be

cheated; অর্থাৎ ঠকাও এবং ঠকো। আমাদের ভাগলপুরের বার-লাইব্রেরির অন্তর্গত Busy-body Society নামে একটি যে পরছিদ্রান্বেষী বিচিত্র সঙ্ঘ ছিল, 'cheat and be cheated' বাক্যটি তারই একটি সূক্তি অর্থাৎ slogan। সূক্তিটির সদুপদেশ হচ্ছে, বাগে পেলেই মক্কেলকে ঠকিয়ে অতিরিক্ত অর্থ আদায় কর, কারণ মক্কেলও সুবিধা পেলেই তোমার ন্যায়সঙ্গত প্রাপ্য থেকে তোমাকে বঞ্চিত করবে। অর্থাৎ, ভবিষ্যতে মক্কেল মথুরাপ্রসাদ যখন তোমাকে নিশ্চয়ই ঠকাবে, পূর্বাহ্ণে দোয়ারকাপ্রসাদ মক্কেলকে ঠকিয়ে তার ক্ষতিপূরণ ক'রে রাখ।

এই নীতিটি যে একান্ত মূল্যবান, সুতরাং সর্বথা পালনীয়, ভবিষ্যৎ কালের অভিজ্ঞতা থেকে তা মর্মে মর্মে ( স্থূল কথায়, হাড়ে হাড়ে ) অনুভব করেছিলাম। অদৃষ্টক্রমে ঠকানোর কার্যটা প্রথমে আরম্ভ হবার সুযোগ পেয়েছিল আমার দিক থেকেই। আর, সেই পাপকার্যের দণ্ডস্বরূপ ভবিষ্যতের মথুরাপ্রসাদের হাতে যে টাকাটা আমাকে বারংবার গচ্চা দিতে হয়েছিল, তার সঙ্গে আমার দ্বারা ঠকানো টাকার মোট তায়দাদের সামঞ্জস্য মেলাতে গেলে মনে মধ্যে কোনো সান্ত্বনাই পাওয়া যায় না। প্রথম ঠকানোর কৌতুকপ্রদ কাহিনী বলবার পূর্বে Busy-body Society সম্বন্ধে সামান্য একটা কথা ব'লে তার ক্রিয়াশীলতার একটু আন্দাজ দিই।

Busy-body Society-র একটি দপ্তর ছিল। দপ্তর অর্থে একখানি বাঁধানো খাতা। তদ্ভিন্ন তার আর কোনো স্বতন্ত্র উপকরণ অথবা সজ্জা-সরঞ্জাম ছিল না। বাদামের কঠিন খোলের মধ্যে সুস্বাদু শাঁসের মতো উকিলখানার রসহীন আবেষ্টনের মধ্যে Busy-body Society-র এই খাতাখানি ছিল সরস বস্তু। আদালতের চতুঃসীমার মধ্যে যেখানে যা কৌতুকরসাশ্রিত ব্যাপার ঘটত, এই দপ্তরের মধ্যে লিপিবদ্ধ হয়ে তা

রসিকজনের উপভোগের বস্তুরূপে অবস্থান করত। হাকিম-হোমরা পর্যন্ত তার এলাকা থেকে বাদ পড়ত না। নমুনাস্বরূপ হাকিম-সংক্রান্ত একটা ব্যাপারের কথাই বলি।

একজন সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট একটা ফৌজদারী মামলার রায় লিখতে গিয়ে রায়ের মধ্যে 'ভাগাড়' শব্দটি ব্যবহার করতে বাধ্য হয়েছিলেন। শব্দটি ব্যবহার ক'রে মনে হ'ল, তাঁর রায়ের বিরুদ্ধে আপীল হওয়া কিছুই বিচিত্র নয়, এবং ঘটনাক্রমে বিচারের জন্য আপীলটি যদি কোনও ইংরেজ হাকিমের নিকট উপস্থিত হয়, তা হ'লে বিদেশী ভদ্রলোক 'ভাগাড়' কথাটা নিয়ে একটু বিব্রত হ'তে পারেন; সুতরাং সঙ্গে সঙ্গে কথাটার ব্যাখ্যা ক'রে দেওয়া ভাল। ইতি চিন্তা ক'রে তিনি লিখলেন, "Bhagar is a place inhabited by dead cows," অর্থাৎ ভাগাড় হচ্ছে সেই স্থান যেখানে মৃত গরুরা বাস করে।

নকল নেওয়ার সঙ্গে সঙ্গে রায়টি Busy-body Society-র সম্পাদকের হাতে এসে পড়ল এবং সঙ্গে সঙ্গে তিনি সদ্য-লব্ধ অমূল্য রত্নটি খাতার মধ্যে অন্যান্য রত্নের সহিত একসূত্রে গেঁথে নিলেন। উক্তিটির মধ্যে এমন এক সূক্ষ্ম কৌতুকরসের ব্যবস্থা আছে, সচরাচর সত্যই যা দুর্লভ। Dead cows-এর সহিত inhabited শব্দটি গরুদেরও পক্ষে এমন উত্তেজকভাবে বিদ্রূপাত্মক যে, ইংরেজী ভাষা জানা থাকলে ভাগাড়ের মৃত গরুরা হয়তো শিং নেড়ে হাকিমকে গুঁতোবার জন্যেই দৌড়ত।

এবার মক্কেল-ঠকানোর কাহিনীটা বলি।

মাত্র মাস চার-পাঁচ ওকালতি করছি। কাজ শেখবার জন্যে সেজদাদার সঙ্গে সঙ্গে ঘুরি; সুযোগমতো কোনো কোনো মামলায় ওকালতনামায় সই ক'রে সাক্ষীর এজাহার লিখি,—তাতে টাকা দুয়েক ক'রে ফিস্ পাই। আমার মতো নতুন উকিলের পক্ষে দু টাকা

ঊর্ধ্বদিকের একরকম শেষ কথা। তিন টাকা ফিস্ সাধারণত হয় না; চার টাকা নাগালের বাইরে। নিম্নদিকে তাই ব'লে দু টাকা শেষ কথা নয়। ভাঙাভতি দেড় টাকার মধ্যে একটা হীনতার প্রকাশ আছে; কিন্তু পুরোপুরি একটা অখণ্ড রৌপ্যনির্মিত টাকার মধ্যে তাহার গ্লানি নেই সুতরাং দু টাকার ব্যবস্থা না হ'লে এক টাকাও চলে, মক্কেলের তো স্বচ্ছন্দেই, উকিলেরও অগত্যা।

অবস্থা যখন এই রকম, একদল মক্কেল একটা মার্ডার কেসের বক্তৃতার সেজদাদাকে নিযুক্ত করার অভিপ্রায়ে আসা-যাওয়া লাগিয়ে দিলে। সেজদাদার ফিস্ অনেক, বিশেষত ফৌজদারী খুনের মামলায়। কিছু কমাবার জন্য মক্কেলদের পক্ষ থেকে চেষ্টাচরিত্র চলতে লাগল।

সেজদাদার মুহুরী বৈকুণ্ঠনাথ পাঁড়েকে জিজ্ঞাসা করলাম, "কি পাঁড়েজী, এ মকদ্দমায় আমি থাকব তো?"

পাঁড়েজী বললেন, "নিশ্চয় থাকবেন। বাবুর ফিস্টা তয় (স্থির) হ'য়ে গেলে আপনার কথা ঠিক ক'রে নোব "

উৎফুল্ল হ'য়ে বললাম, "মার্ডার কেস,—ফিস্টা একটু উঁচিয়ে করবার চেষ্টা করবেন। প্রথমে পাঁচ টাকা হাঁকবেন; রাজী না হ'লে চার টাকার জন্যে চেষ্টা করবেন, তাতেও যদি অস্বীকার যায়, তা হ'লে সনাতন দু টাকা তো আছেই।"

পাঁড়েজী বললেন, "আজ বৈকালে ওরা এসে বাবুর ফিস্ স্থির ক'রে সগুণ দিয়ে যাবে। আপনি সে সময়ে বাবুর কাছে ঘরের ভিতর না ব'সে বারান্দায় বসবেন।"

সগুণ অর্থে নিয়োগ-দক্ষিণা (engagement fee),—আসল ফিসের অতিরিক্ত অর্থ।

সে সময়ে গ্রীষ্মকাল, যথারীতি মর্নিং কাছারি চলছে। বেলা চারটা

আন্দাজ বার-বড়িতে এসে বারান্দায় জমিয়ে বসলাম। জমিয়ে, অর্থাৎ দু-চারটে মোটা মোটা আইনের বই আর ফিতে-বাঁধা গোটা দুই অবান্তর মকদ্দমার নথি সংগ্রহ ক'রে। দীর্ঘ প্রশস্ত বারান্দা, তার পশ্চিম প্রান্তের খানিকটা স্থান জুড়ে পাঁড়েজীর দপ্তরখানা, পূর্বপ্রান্তে চেয়ার-টেবিল পাতা। আমি বসলাম সেই চেয়ার-টেবিল অধিকার ক'রে।

ক্ষণকাল পরে মক্কেলের দল এসে উপস্থিত হ'ল। দলে তারা সেদিন বেশ ভারি,—আট-নয়জনের কম নয়। দু-চার মিনিট প্রাথমিক কথোপ-কথনের পর মক্কেলদের মধ্যে জন তিনেককে সঙ্গে নিয়ে পাঁড়েজী ঘরের ভিতর প্রবেশ করলেন। কিছু পূর্বে সেজদাদা বাইরে এসে বসেছেন। দু-চার মিনিট কথাবার্তার ভন্‌ভনানি শোনা গেল, তারপরেই রূপালী টাকার ঝন্‌ঝনানি। বঁড়শিতে মাছ গেঁথে ক্লান্ত হ'য়ে ডাঙায় উঠেছে, সে কথা সুস্পষ্ট হ'ল।

ক্ষণকাল পরে পাঁড়েজী মক্কেলদের নিয়ে নিজের দরবারে এসে সমাসীন হলেন। এবার আমার পালা। বুঝলাম, সে পালার সুর ভাঁজা আরম্ভ হ'য়ে গেছে।

পূর্ব প্রান্তে অকস্মাৎ আমি কাগজ-পত্র এবং আইনের বইগুলির মধ্যে গভীরভাবে নিমগ্ন হ'য়ে পড়ি। এ-বই খুলি, ও-বই খুলি, তারপর হঠাৎ এক সময়ে মকদ্দমার নথির ভিতর থেকে একটা কাগজ টেনে বার ক'রে নিবিষ্ট চিত্তে খানিকটা কিছু প'ড়ে দেখে মোটা আকারের একটা বই খুলি; পর-মুহূর্তে সশব্দে সেটা টেবিলের উপর স্থাপন ক'রে অন্য একটা বই তুলি।

জীবনটা আমাদের অভিনয় ক'রে ক'রেই কাটে। আমিও এ পর্যন্ত অনেক অভিনয় করেছি, এখনও ক'রে চলেছি, কিন্তু সেদিন যেমন গভীর নিষ্ঠা এবং আগ্রহের সহিত করেছিলাম, তেমন বোধ করি

আর কোনদিনই করি নি। নিরবসর অভিনয়ের তন্ময়তার মধ্যে কানটি কিন্তু নিযুক্ত ক'রে রাখি বারান্দার পশ্চিম দিকে। আমার টেবিল-চেয়ার থেকে পাঁড়েজীর ফরাসের ব্যবধান অন্তত বিশ-বাইশ ফুট হবে, কিন্তু তারই ভিতর থেকে মাঝে মাঝে শুনতে পাই "আইনে ভারি পাকা" "বাবুর দক্ষিণ হস্ত হ'য়ে উঠছেন" ইত্যাদি বাক্যাংশ। এদিকে আমি উৎসাহিত হ'য়ে অভিনয়ের চাকার গতি বাড়িয়ে দিই।

একটা অত্যন্ত মোটা নজিরের বইয়ের মধ্যে অহেতুক মনোযোগী হ'য়ে অবস্থান করছি, এমন সময়ে জন তিনেক মক্কেল সঙ্গে নিয়ে পাশে এসে দাঁড়ান পাঁড়েজী। বই থেকে, বোধ হয় একটু বিরক্ত হ'য়েই, মুখ তুলে বলি, "কি পাঁড়েজী ?"

পাঁড়েজী বলেন, "এঁদের একটা মকদ্দমা আছে।"

কাজের মধ্যে বিঘ্নিত হওয়া একজন আইনে-পাকা উকিলের পছন্দ করা উচিত নয়। দক্ষিণ হস্তের তর্জনী দেখিয়ে বলি, "এক মিনিট।" তারপর ক্ষণকাল নজিরের বইয়ের মধ্যে অকারণ মগ্ন হ'য়ে থেকে একটা কাগজের টুকরা দিয়ে পাতাটাকে চিহ্নিত ক'রে রেখে বই বন্ধ ক'রে জিজ্ঞাসা করি, "কি মকদ্দমা ?"

পাঁড়েজী বলেন, "ফৌজদারী মার্ডার কেসের বহস্ ( বক্তৃতা )। এঁরা বাবুর সঙ্গে আপনাকে বাহাল করতে চান।"

বলি, "বেশ, আপত্তি নেই।"

কয়েকটা টাকা, আন্দাজে মনে হয় গোটা পাঁচেক, আমার সম্মুখে স্থাপন ক'রে পাঁড়েজী বলেন, "ফী সম্বন্ধে বাবু এঁদের প্রতি বেশ একটু মেহেরবানি ( দয়া ) করেছেন। আপনার যা মামুলি ফী তা আমি এঁদের বলেছিলাম, কিন্তু ওতটা এঁরা দিতে পারছেন না। আপনাকে কিছু

মেহেরবানি করতে হবে।" ব'লে পাড়েজী যেন মক্কেলদের পক্ষ হ'য়েই যাজ্ঞায় করুণ হাসি হাসতে থাকেন।

যুক্তকরে ঈষৎ অবনত দেহে মক্কেল তিনজন পাড়েজীর পিছনে দাঁড়িয়ে ছিল, তার মধ্যে একজন এগিয়ে এসে আরও একটু ঝুঁকে প'ড়ে বলে, "জী হুজুর, মেহেরবানি করনেহি পড়েগা। তবা হো গয়ে।" ( আজ্ঞে হুজুর, দয়া করতেই হবে। জেরবার হ'য়ে গেছি।)

তা না-হয় মেহেরবানি করাই যাবে, কিন্তু ব্যাপারখানা কি! দেখে তো মনে হয় পাঁচ টাকাই বটে। শুনেছি কেসটা দিন তিনেক চলবার সম্ভাবনা। তা হ'লে পাঁচ টাকা সমস্ত কেসটার ফুরণ ফিস্ না-কি? পাড়েজী তো বললেন, আমার মামুলি ফিস্ চেয়েছিলেন। প্রকৃতপক্ষে আমার মামুলি ফিস্ তো দু টাকাই। তা হ'লে তিন দুগুণে ছ টাকা থেকে মেহেরবানির এক টাকা বাদ দিয়ে বাকি পাঁচ টাকা নয় তো? সব দিক থেকে হিসেবে পাঁচ টাকা অবশ্য মিলে যাচ্ছে। তাই যদি হয়, তাহেই বা ক্ষতি কি? এ কেসে তো আর এজাহার লেখবার হাড়ভাঙা পরিশ্রম করতে হবে না। কথায় বলে, প'ড়ে পাওয়া চোদ্দ আনা, এ তো পাঁচ টাকা। তবু জিজ্ঞাসু নেত্রে পাড়েজীর প্রতি দৃষ্টিপাত করি।

পাড়েজী বলেন, "আমি আপনার পঁচিশ টাকা দৈনিক ফী-ই চেয়েছিলাম, এঁরা পনের টাকা দিতে চান। অনেক খরচ-পত্র ক'রে এঁরা বিব্রত হ'য়ে পড়েছেন। পনের টাকাতেই রাজী হোন।"

পুনরায় যুক্তকরে পূর্বোক্ত মক্কেলটি ব'লে ওঠে, "জী হুজুর, রাজী হবা যায়।" ( আজ্ঞে হুজুর, রাজী হওয়া হোক।)

কি সর্বনাশ। এ তো রাজী হওয়া নয়,—এ যে রীতিমত পকেট মারা। পনেরো টাকা দৈনিক ফিস্ একজন দশ বৎসরের উকিলের পক্ষেও সৌভাগ্যের কথা! এত বড় অবৈধ অর্জন পরিপাক করি

বিবেকের নিকট কোন্ কৈফিয়ৎ পেশ ক'রে ? অন্তরের অন্তরতম 'আমি' বাইরের 'আমাকে' ছি-ছি করতে লাগল।

কিন্তু নাচতে উঠে ঘোমটা টানাও তো চলে না। অভিনয় যখন করতে আরম্ভ করেছি, তখন যবনিকাপাত পর্যন্ত ক'রে যেতেই হবে। আইনে পাকা উকিল হ'য়ে পঁচিশ টাকা থেকে পনেরো টাকার অবতরণে যদি নির্বিবাদে রাজী হ'য়ে যাই তা হ'লে ব্যাপারটার মধ্যে খোলতাইয়ের একটু লাঘব হয়, পাঁড়েজীর ফিস্ কমিয়ে দেবার গৌরব তেমন সুস্পষ্ট হয় না, আর, মক্কেলের দশ টাকা সাশ্রয়জনিত আনন্দের মূল তেমন সবল হ'য়ে উঠতে পারে না। বলি, "পনেরো টাকা বড্ড কম হ'য়ে গেল, টাকা কুড়িক হ'লে ভাল হ'ত।" তারপর এক মুহূর্ত চুপ ক'রে থেকে পুনরায় বলি, "আচ্ছা, তাই হবে।"

স্বস্তির নিশ্বাস ফেলে মক্কেল প্রফুল্ল হ'য়ে ওঠে। আমার সামনে একটা ওকালতনামা রেখে টাকা কয়েকটার দিকে ইঙ্গিত ক'রে পাঁড়েজী বলেন, "ওতে সগুণের পাঁচ টাকা আছে।"

ক্ষণকাল পূর্বে যে পাঁচ টাকাতে তিন দিনের ফিস্ মনে ক'রেও কতকটা আনন্দিত হয়েছিলাম, এখন তা সগুণের টাকা জেনেও খুশি হ'তে পারছি নে। যে টাকার সহিত সগুণের এই পাঁচ টাকা অঙ্গাঙ্গিভাবে জড়িত সে টাকা ঠকিয়ে নেওয়া টাকা। বৃন্ত তিক্ত ব'লে ফলও তিক্ত হ'য়ে গেছে।

কাগজপত্র বুঝিয়ে দিয়ে মক্কেলরা প্রস্থান করার পর পাঁড়েজীকে বললাম, "পাঁড়েজী, এ পনেরো টাকা আমার ভাল লাগছে না। পাঁচ টাকাই ভাল ছিল।"

বিস্মিতকণ্ঠে পাঁড়েজী বললেন, "কেন ?"

বললাম, "এ টাকা ঠকিয়ে নেওয়া টাকা।"

পাঁড়েজী বললেন, "কিন্তু পাঁচ টাকা যে ঠকিয়ে দেওয়া টাকা নয়, তাই বা আপনি মনে করছেন কেন? তা ছাড়া, এ যদি ঠকিয়ে নেওয়া টাকাই হয় তার জন্তে দুঃখ করবার দরকার নেই। ভবিষ্যতে অনেক মক্কেল আপনাকে ঠকাবে, তা নিশ্চয় জেনে রাখুন।"

পাঁড়েজী "Cheat and be cheated' সূক্তিটা জানতেন কি-না জানি নে; কিন্তু যা বললেন তার অর্থ হচ্ছে—Cheat and be cheated।

পরবর্তী কালে এক লছমীপুর কেসেই তিন হাজার টাকা ঠকেছিলাম। সে কাহিনী পরে বলব।

১৩

ইংরাজি Tact শব্দের মনের মতো বাংলা প্রতিশব্দ খুঁজে পাওয়া কঠিন। 'কৌশল' বললে ট্যাক্ট-এর ঠিক মর্মস্থলে পৌছানো যায় না, 'উপস্থিতবুদ্ধি' অথবা 'বিচারবুদ্ধি' বললে ট্যাক্ট-কে খানিকটা পাশ কাটিয়ে এড়িয়ে যাওয়া হয়। 'ফন্দি' শব্দ অনেকটা কাছাকাছি যায় বটে ; কিন্তু ফন্দির মধ্যে অসাধুতার যতটা দুর্গন্ধ আছে, ট্যাক্টের মধ্যে ঠিক ততটা নেই। Tact এবং ফন্দি উভয়ের মধ্যেই প্রতারণার একটু সংস্পর্শ আছে , ট্যাক্টে কিছু কম, ফন্দিতে বেশি।

সে যাই হোক, ওকালতি করতে হ'লে বিদ্যা, বুদ্ধি, আইন-জ্ঞান, বাগ্মিতা প্রভৃতি যে সকল গুণের একান্ত প্রয়োজন, তন্মধ্যে ট্যাক্ট একটি প্রধান গুণ। এই ট্যাক্টের অভাবে বড় মকদ্দমায় পাকা ঘুঁটিকে কাঁচিয়ে যেতে দেখেছি। হাকিম থেকে আরম্ভ ক'রে বাদী, প্রতিবাদী, সাক্ষী, পেয়াদা সকলেই মানুষ , সুতরাং, যতই আব্বা-জোব্বা আঁটুক না কেন অথবা ভাব-ভঙ্গি ধারণ করুক না কেন, সকলেরই একটি ক'রে মানবীয় হৃদয় এবং সঙ্গে সঙ্গে মানবীয় হৃদয়ের দুর্বলতা আছে। এই মানবীয় হৃদয়ের দুর্বলতার উপর ক্রিয়াশীল হ'য়ে যে উকিল যত কাজ বাগাতে পারে সে উকিল তত tactful, অর্থাৎ কৌশলী।

অপরের মানবীয় হৃদয়ের দুর্বলতার সুযোগ গ্রহণ করতে হ'লে উকিলকে সর্বাগ্রে নিজের মানবীয় হৃদয়কে নিষ্ক্রিয় করতে হয় 'পেশাদারি হৃদয়ের' প্রভাবে। এই পেশাদারি হৃদয় অক্ষয় অব্যয় নির্বিকার হৃদয়। অপরের হৃদয়কে টলানো যায় একমাত্র এই পেশাদারি হৃদয়ের অটলতার দ্বারা। একটা কথা আছে—লজ্জা মান ভয় তিন থাকতে নয়। উকিলের

পক্ষে এ তিন থাকতে তো নিশ্চয় নয়,—চতুর্থ বস্তু ক্রোধ থাকতেও নয়। হাকিমের উপর অথবা সাক্ষীর উপর, এমন কি প্রতিপক্ষের উকিলের উপর, ধৈর্য হারিয়ে বহু উকিলকে ক্ষতিগ্রস্ত হ'তে দেখেছি। নির্বিকল্প ধৈর্যের উপর প্রতিষ্ঠিত থেকে অবস্থানুযায়ী ব্যবস্থা অবলম্বন করার নাম ট্যাক্ট।

আমার ওকালতি-জীবনের প্রথম অধ্যায়ে নিতান্ত আত্মরক্ষার চেষ্টার মধ্য দিয়েই এই কৌশলবুদ্ধি উদ্ভূত হয়েছিল,—একবার এক সাক্ষীকে জেরা করবার সময়ে এবং দ্বিতীয় বার ভাগলপুর ডিভিশনাল কমিশনার ম্যাকিন্‌টশ সাহেবের এজলাসে একটি আপীল মামলার বক্তৃতাকালে। প্রথমে সাক্ষীকে জেরার কথাটাই বলি।

যে সকল ফৌজদারি মামলায় অভিযুক্ত ব্যক্তি, অর্থাৎ আসামী, একান্ত অর্থহীনতাবশত আত্মপক্ষ সমর্থনের জন্য উকিল নিযুক্ত করতে সক্ষম হয় না, সেই সকল অসমর্থিত মামলায় (undefended case-এ) আসামী-পক্ষ সমর্থনের জন্য ডিস্ট্রিক্ট জজ নবাগত জুনিয়ার উকিলগণকে আহ্বান করেন। কোনো উকিল দয়াপরবশ হ'য়ে আসামীপক্ষ গ্রহণ করলে তার দ্বারা দুটি সুফল পাওয়া যায়। প্রথমত একতরফা বিচারের দুর্ভাগ্য থেকে আসামী পরিত্রাণ লাভ করে এবং দ্বিতীয়ত কাজ করবার সুযোগ লাভ ক'রে নূতন উকিল কাজ শেখার সুযোগ পায়। অবশ্য এ কাজের জন্য জুনিয়ার উকিল সরকারের নিকট হ'তে আর্থিক পারিশ্রমিক কিছু পায় না; কিন্তু আসামীকে সমর্থন করার জন্য আদালতের মকদ্দমার নথিপত্র পরিদর্শনের পূর্ণ অধিকার লাভ করে।

মাস চার-পাঁচ ওকালতি করছি, এমন সময়ে একদিন ঐরূপ একটি অসমর্থিত মামলায় আসামীপক্ষ সমর্থনের জন্য ডিস্ট্রিক্ট জজের নিকট হ'তে আমন্ত্রণ পেলাম। সঙ্গে সঙ্গে আমন্ত্রণ গ্রহণ করলাম এবং সযত্নে

মামলার নথিপত্র পরিদর্শন ক'রে তা থেকে আমার ব্যবহারের উপযোগী মাল-মসলা সঙ্কলন ক'রে নিয়ে আসামীপক্ষ সমর্থনের জন্য প্রস্তুত হলাম। মনের মধ্যে অভূতপূর্ব উৎসাহ, নিজে স্বাধীন এবং অনন্যসহায় হ'য়ে মামলা পরিচালিত করতে পারব; কোনো সিনিয়ার উকিলের তাঁবেদার হ'য়ে দুটি রজতখণ্ডের পরিবর্তে সারাদিন এজাহার লিখে অঙ্গুলিপীড়ন করতে হবে না।

মকদ্দমার তারিখের দিন যথাসময়ে এজলাসে উপস্থিত হ'য়ে কাগজপত্র গুছিয়ে নিয়ে প্রস্তুত হ'য়ে বসলাম। সেদিনকার প্রথম কাজ একজন কন্‌স্টেব্‌লকে জেরা করা। কোনো এক পূর্ব তারিখে সরকারী উকিল—পাবলিক প্রসিকিউটার কর্তৃক তার প্রধান এজাহার (examination-in-chief) হ'য়ে আছে।

কনস্টেবলটি সাক্ষীর কাঠগড়ায় দাঁড়িয়ে এজাহার-স্লিপে পেশকারকে নিজের নাম-ধাম লেখাচ্ছে, আর মাঝে মাঝে আমার প্রতি তীক্ষ্ণ দৃষ্টিপাত ক'রে অনল বর্ষণ করছে। ভাবটা, উঃ! সেদিনের এক ছোকরা উকিল, এখনো গায়ে কলেজের গন্ধ লেগে আছে,—উনি আমাকে জেরা ক'রে বিপর্যস্ত করবেন, এই দুরাকাঙ্ক্ষা! আচ্ছা, দেখা যাক, কে কাকে ওল্‌টায়!

সেই দর্পকষায়িত নেত্রের নিঃশব্দ আস্ফালন দেখে মনে মনে একটু ভীতও হলাম, খানিকটা কৌতুকও বোধ করলাম। আচ্ছা, আমার বহুপরীক্ষিত 'দাওয়াই'টা কন্‌স্টেব্‌ল সাহেবের উপর প্রয়োগ করলে কি রকম হয় দেখাই যাক না একবার। এ পর্যন্ত তো কোনো ক্ষেত্রে নিষ্ফল হ'তে হয় নি।

যে সময়ের কথা বলছি, তখন তথাকথিত নিম্নশ্রেণীর মধ্যে আত্ম-জাগরণ তেমনভাবে দেখা দিতে আরম্ভ করে নি। লেখনীচালনার দ্বারা

জীবিকা-অর্জন তখনকার দিনে ছিল কৌলীন্যের প্রধান পরিচয়। সুতরাং চাকর-বাকর পেয়াদা-পাইক থেকে আরম্ভ ক'রে পুলিস কন্‌স্টেব্‌ল পর্যন্ত সকলেই অকৌলীন্যের 'তুম্' অর্থাৎ 'তুমি' সম্বোধনের দ্বারা অভিহিত হ'ত। তারা যে অবধারিত 'তুমি'—এ কথা শুধু কলম-বাজেরাই মনে করত না, তারা নিজেরাও তাই মনে করত। কন্‌স্টেব্‌লদিগকে এজাহার করবার সময়ে উকিলেরা তো 'তুম্' সম্বোধন ব্যবহার করতই, তথাকথিত উচ্চশ্রেণীর জনসাধারণও তাদের সম্পর্কে কখনো 'আপ' (আপনি) শব্দ ব্যবহার করত না। যে কন্‌স্টেব্‌লটিকে আমি জেরা করব, তাকেও প্রধান এজাহারের সময়ে পাবলিক প্রসিকিউটার 'তুম্' ব'লেই সম্বোধন করেছেন।

নাম ধাম প্রভৃতি প্রাথমিক পরিচয়গুলি লেখা শেষ হ'লে পেশকার এজাহার-স্লিপটি হাকিমের সম্মুখে স্থাপন করলেন, সঙ্গে সঙ্গে আমিও জেরা করবার জন্য উঠে দাঁড়ালাম, সুস্পষ্ট কণ্ঠে, যাতে ঠিকমতো শুনতে সাক্ষীর কিছুতেই অসুবিধা না হয়, বললাম, "কহিয়ে তো সিপাহিজী, আপ গাভার্মিণ্টকা কনিস্টিবিউলারিমে (Constabulary) কাম করতে হৈঁ?" (বলুন তো সিপাহি মশায়, আপনি গভর্মেণ্টের কন্‌স্টেব্‌ল সঙ্ঘে কাজ করেন?)

অন্ধকার ঘরে ইলেকৃট্রিক বাতির সুইচ নামিয়ে দিলে কক্ষটি যেমন অকস্মাৎ আলোকিত হ'য়ে ওঠে, আমার মুখ থেকে 'আপ' (আপনি) সম্বোধন শুনে ঠিক তেমনিভাবে কন্‌স্টেব্‌লের মুখ প্রসন্নতার আভায় উদ্ভাসিত হ'য়ে উঠল। সে নিশ্চয়ই মনে মনে এই ধরনের কিছু ভাবতে লাগল,—দেখ দেখি কাণ্ড। রীতিমতো উচ্চশিক্ষিত একজন উকিল, খানদানি ঘরের সন্তান, যার অঙ্গের চোগা-চাপকানেরই মূল্য কোন্ না চল্লিশ-পঁয়তাল্লিশ টাকা হবে,—আমার মতো একজন নগণ্য সেপাইকে

'আপ' ব'লে সম্বোধন করছে! এ সৌজন্যের পাল্টা আপ্যায়ন না করা অসম্ভব। যথাসম্ভব বিনয়প্রকাশক কণ্ঠে বললে, "জী হুজুর, কানিষ্টিবুলকা কাম করতে হেঁ।" (আজ্ঞে হুজুর, কনস্টেব্‌লের কাজ করি।)

এই হুজুর শব্দটি 'আপ' সম্বোধনের সুদ।

জিজ্ঞাসা করলাম, "জিস্ ওয়কৃথ্ ওকু হুয়া, উস ওয়কৃথ্ আপ উহা হাজির থেঁ, ইয়া কুছ বাদ পঁহুছেঁ?" (যে সময়ে ঘটনা ঘটেছিল, সে সময়ে আপনি ওখানে হাজির ছিলেন, অথবা কিছু পরে পৌঁছেছিলেন?)

সাগ্রহে মাথা নেড়ে কনস্টেব্‌ল বললে, "কুছ বাদ পঁহুছেঁ।" (কিছু পরে পৌঁছেছিলাম।)

প্রশ্ন করলাম, "ওকুকা হালাৎ আপ এক-আধ আদমিসে শুনা? ইয়া বহুৎ আদমিসে?" (ঘটনার বিবরণ আপনি এক-আধ জনের কাছে শুনেছিলেন, অথবা অনেকের কাছে?)

এ পর্যন্ত সাক্ষী পাল্টা-আপ্যায়নের অন্যমনস্কতায় বোধ করি কতকটা আল্‌গা হ'য়েই চলেছিল। সম্ভবত আমার পার্শ্বে উপবিষ্ট পাবলিক প্রসিকিউটার গিরীশচন্দ্র বন্দ্যোপাধ্যায়ের চক্ষে অসন্তোষের কোনো ভ্রূকুটি লক্ষ্য ক'রে ঈষৎ সচেতন হ'য়ে দু-কুল রক্ষা করবার অভিপ্রায়ে বললে, "নহি হুজুর, দো-চার আদমিসে শুনা।"

অর্থাৎ এক-আধ জনের কাছেও নয়, বহু লোকের কাছেও নয়। কিন্তু আইনের চক্ষে এক-আধ জনও যা, দু-চার জনও তাই, এবং বহু জন হ'লেও কোনো পার্থক্য করে না। সাক্ষীর উপরি-উক্ত উক্তিগুলির দ্বারা প্রধান এজাহারের মূল্যে বেশ খানিকটা ঘাটতি পৌঁছে গিয়েছিল। বাঁ হাতের কনুই দিয়ে আমার দেহে খোঁচা মেরে গিরীশ-বাবু বললেন, "আরে, তুমি তো আচ্ছা ফাজিল ছোকরা দেখছি! 'আপ'

ব'লে ব'লে ওটাকে এমন আহুরে গোপাল ক'রে তুলেছ যে, শেষ পর্যন্ত hostile declare ক'রে জেরা করতে না হয় আমাকে!"

গিরীশবাবু আমার দাদার অন্তরঙ্গ বন্ধু, সেইজন্তে আমিও তাঁকে বড় ভাইয়ের মতই শ্রদ্ধা করি। ঈষৎ অবনত হ'য়ে নিম্নকণ্ঠে বললাম, "কি করি বলুন দাদা? আপনার সাক্ষী আমার দিকে যে রকম ভ্রূকুটিকুটিল চোখে তাকাচ্ছিল তাতে ওকে 'তুম্' ব'লে সম্বোধন করতে সাহস হ'ল না। আমি 'তুম্' বললে ও-ও বোধ হয় আমাকে 'তুম্' ব'লেই সম্বোধন করত।"

যে কয়েকজন উকিল কাছাকাছি ব'সে ছিলেন আমার কথা শুনে মৃদুস্বরে হেসে উঠলেন।

কঠিন পাথরকে 'আপ' ব'লে সম্বোধন ক'রে নরম ক'রে নিয়ে কিছু রস নিষ্কাশিত করতে সেদিন সমর্থ হয়েছিলাম।

কমিশনর ম্যাকিন্‌টশ সাহেবের এজলাসের ব্যাপারটা কিন্তু অন্ত প্রকারের। সেখানে নিছক ভয়ের দ্বারা প্রভাবিত হ'য়ে যে পন্থা অবলম্বন করতে বাধ্য হয়েছিলাম, পরে শুনেছিলাম, তারই নাম ট্যাক্ট।

তখন বছর দুয়েক ওকালতি করছি। তার মধ্যে ছোট বড় মাঝারি অনেক মকদ্দমায় কাজকর্ম করার ফলে বিদ্যেবুদ্ধি যত না বাড়ুক, সাহস খানিকটা বেড়েছে। এই তত্ত্বটুকু তখন উপলব্ধি করতে সমর্থ হয়েছি যে, মকদ্দমা করতে দাঁড়িয়ে নিজেকে নেহাত অপদার্থ ব'লে মনে না করতে পারলে খানিকটা পদার্থের প্রমাণ দেওয়া চলে।

কিন্তু একদিন সকালে একটা মকদ্দমার নথি আমার হাতে দিয়ে সেজদাদা যখন বললেন, কমিশনরের কোর্টের সেই আপীলটি সেদিন আমাকে করতে হবে, যেহেতু তিনি অন্ত কোনো এজলাসে একটা চলতি মামলায় ব্যাপৃত আছেন, তখন পদার্থতা-অপদার্থতা সম্বন্ধে পূর্বোক্ত তত্ত্ব

এমন সুদূর দেশে আত্মগোপন করলে যে, তাকে খুঁজে বার করতেই পারি নে। বংশবোনাস্তি কড়া হাকিম এই ম্যাকিন্‌টশ সাহেব। বেঁটে-খাটো স্কচম্যান; পুঁছিয়ে-ছাঁটা গোঁফ এবং মাথার চুল অসম্ভব রকম ছন্দে, হাসি ব'লে কোনো পদার্থের অস্তিত্ব থাকা উচিত ম্যাকিন্‌টশের মুখ তা আদৌ স্বীকার করে না, সর্বোপরি মেজাজ এমন তিরিক্ষি যে, সব সময়ে যেন সপ্তমেই চ'ড়ে আছে।

এই ম্যাকিনটশের এজলাসে আমাকে আপীল করতে হবে।

মনের অসহায় অবস্থার একটা সুস্পষ্ট ছাপ বোধ করি আমার মুখের উপর আত্মপ্রকাশ করেছিল,—বুঝতে পেরে সেজদাদা আশ্বাস দিলেন, "ভয় নেই,—সহজ মামলা। তা ছাড়া, আমরা রেস্‌পণ্ডেন্ট্‌।"

শুনে বিশেষ আশ্বস্ত হলাম না। ম্যাকিন্‌টশের তাড়না খাওয়ার ফলে জেতা মামলা যদি হারতে হয়, তা হ'লে সে লজ্জা রাখবার জায়গা খুঁজে পাওয়া যাবে না। জিজ্ঞাসা করলাম, "অপর পক্ষে উকিল কে আছেন জানেন?"

সেজদাদা বললেন, "চন্দ্রবাবু।"

চন্দ্রবাবু অর্থাৎ চন্দ্রশেখর সরকার,—শুধু ভাগলপুরেরই নয়, তৎকালের সারা বিহার প্রদেশের শ্রেষ্ঠ উকিল তিনি। তাঁর বাগ্মিতার কাছে, তাঁর আইনজ্ঞানের কাছে, তাঁর ঘটনা বিন্যাসের নিকট পরাভব স্বীকার করে না এমন শক্তিশালী মামলা খুব কমই দেখা যায়। তিনি কি তাঁর হারা মামলাকে দয়া ক'রে হারা রেখেই নিরস্ত থাকবেন? এমন প্রত্যাশা তো কিছুতেই করা যায় না।

একবার কলিকাতা হাইকোর্টের একটা খুব বড় আপীলে চন্দ্রশেখর-বাবু কলিকাতায় এসেছিলেন এক পক্ষের পরামর্শদাতা হ'য়ে। ভাগলপুরে তিনি ছিলেন সে পক্ষের প্রধান উকিল। হাইকোর্টে সে আপীলে চন্দ্র-

শেখরবাবুর মক্কেলের পক্ষে বক্তৃতা করবার জন্ত নিযুক্ত হয়েছিলেন তখনকার দিনের কলিকাতা হাইকোর্টের প্রধানতম ব্যারিস্টার সার্ এস. পি. সিংহ, অর্থাৎ পরবর্তী কালের লর্ড সিংহ।

বক্তৃতা করতে উঠে মকদ্দমা আরম্ভ করবার পূর্বে সার্ এস. পি. জজদিগকে সম্বোধন ক'রে বলেছিলেন, "এ মকদ্দমায় আমার সঙ্গে আছেন ভাগলপুর বারের স্বনামধন্ত উকিল বাবু চন্দ্রশেখর সরকার। যে কেসে তিনি নিযুক্ত আছেন সে কেসে আমার বক্তৃতা করা, শুধু অপরাধ নয়, পাপ ব'লে আমি বিবেচনা করি। কিন্তু যেহেতু তিনি উকিল এবং আমি ব্যারিস্টার, সেইজন্ত আমাদের ব্যবসায়-নীতি অনুযায়ী আমি তাঁর সিনিয়ার। সুতরাং তাঁর উপস্থিতিতে বক্তৃতা করতে আমি বাধ্য হচ্ছি ব'লে সর্বাগ্রে আমি তাঁর নিকট ক্ষমা ভিক্ষা করছি।"

এত বড় উকিল ছিলেন চন্দ্রশেখর সরকার। তাঁর বিরুদ্ধে আমাকে আপীল চালাতে হবে ম্যাকিন্‌টশ সাহেবের মতো দুর্দান্ত হাকিমের এজলাসে!

মনে মনে বিপন্ন বোধ করতে লাগলাম।

কর্তব্যের যে গুরুভার অনিবার্যরূপে মাথার উপর এসে বসেছে, বৃথা হা-হুতোশ্মি না ক'রে তা বহন করবার জন্তে যথাসম্ভব শক্তি আহরণ করাই পরিত্রাণের একমাত্র উপায়। সুতরাং অকারণ কালক্ষয় না ক'রে মকদ্দমার কাগজপত্র নিয়ে সুদৃঢ় চিত্তে ব'সে পড়লাম।

গভীর মনোযোগের সহিত নিম্ন আদালতের সাক্ষ্যসবুত রায় প্রভৃতি পড়তে লাগলাম। পড়তে পড়তে আমার স্বার্থের প্রতিকূলে যেখানে যা নজরে ঠেকে, লাল পেন্‌সিল দিয়ে বিপদের লাল বর্ণে চিহ্নিত করি; অনুকূল বস্তু যত কিছু পাই, চিহ্নিত করি আশ্বাসের নীল পেন্‌সিল দিয়ে। নিম্ন আদালতের রায়কে নাকচ করবার উদ্দেশ্তে পরাজিত পক্ষ যে ওজুহাতনামা (Grounds of Appeal) দাখিল করেছে, তার প্রত্যেকটি ওজেহ্‌কে (হেতুকে) যুক্তি-বিচারের ছুরিকাঘাতে রক্তাক্ত করি।

একটা কথা আছে, একা রামে রক্ষে নেই সুগ্রীব দোসর। রামচন্দ্ররূপী চন্দ্রশেখর সুগ্রীবরূপী ম্যাকিন্‌টশের দুর্দম যোগের দুশ্চিন্তায় ক্ষণকাল পূর্বে মনের মধ্যে সন্ত্রাসের যে কালো ছায়া দেখা দিয়েছিল, তার পাশে দেখা দেয় উল্লাসের স্তিমিত প্রভা। নিম্ন আদালতে দয়াপরবশ হ'য়ে যে বিজয়লক্ষ্মী আমাদের শিবিরে এসে প্রবেশ করেছিল, আমার দুর্বল বাহুর বন্ধন ছিন্ন ক'রে সে কি আজ বিপক্ষ শিবিরে গিয়ে যোগদান করবে? কোনো মতেই কি পারব না তাকে আমাদের পক্ষে ধ'রে রাখতে? প্রগাঢ় উৎসাহের সহিত নিমগ্ন হলাম শক্তি সঞ্চয়ের কাজে।

ক্ষণকাল পরে ব্যস্ত-সমস্ত হ'য়ে মক্কেল এসে উপস্থিত হ'ল। বলা

বাহুল্য যে-আপীলে আমাকে 'বহস্' (বক্তৃতা) করতে হবে, সেই আপীলের মক্কেল। সেজদাদার মুহুরী বৈকুণ্ঠ পাড়ের সহিত দু-চার কথায় আলাপ-আলোচনার পর সে যখন বুঝতে পারলে, অন্ত মামলায় হাল ধরবার উদ্দেশ্যে তার নিজের মামলায় ঝানু মাল্লা অপর এক অর্বাচীন মাঝির হাতে হাল ছেড়ে দিয়েছে, তখন ভরাডুবির দুশ্চিন্তায় অস্থির হ'য়ে উঠল। এই অচিন্তিত বিপর্যয়-জনিত সমস্ত আক্রোশ এসে পড়ল একান্ত নিরপরাধ আমার ওপর। নিজের স্বার্থের দ্বারা প্রণোদিত হ'য়ে আমিই যেন ব্যাপারটার এই রকম ব্যবস্থা করিয়েছি, এই ধরনের বিশ্বাসের বশবর্তী হ'য়ে সে দূর থেকে আমার উপর অসন্তোষের অগ্নিবর্ষণ করতে লাগল।

ক্ষণকাল পরে উঠে এসে আমার নিকটে একটা বেঞ্চে উপবেশন ক'রে অপ্রসন্ন কণ্ঠে বললে, "ইয়ে ক্যায়সা বাত শুনতে হেঁ ওকিল সাহেব?" (এ কেমন কথা শুনছি উকিল সাহেব?)

জিজ্ঞাসা করলাম, "কি কথা শুনছেন?"

"শুনতেহেঁ হমারা অপীলমে নবীনবাবু বহস্ নহি করেঙ্গে; করেঙ্গে আপ?" (শুনছি আমার আপীলে নবীনবাবু বক্তৃতা করবেন না, করবেন আপনি?)

বললাম, "ঠিকই তো শুনছেন।"

হতাশামিশ্রিত কণ্ঠে মক্কেল বললে, "ইয়ে তো পুরা মুশকিলকা বাত হুয়া!" (এ তো পুরা মুশকিলের কথা হ'ল!)

একবার ভাবলাম বলি, মুশকিলের কথাটাই যদি তোলো, তা হ'লে যে মুশকিলের ভেলায় তুমি ভাসছ, সেই একই ভেলায় আমিও ভাসছি। কিন্তু সে কথা বললে প্রথমত আমার প্রতিষ্ঠাহানির খানিকটা আশঙ্কা থাকে, এবং দ্বিতীয়ত মক্কেলকে আরও একটু ভাবিয়ে তোলা হয়;

তাই সে কথা না ব'লে বললাম, "কুছ মুশকিলকা বাত নহি হায়; নিশ্চিন্ত রহিয়ে।" (কিছু মুশকিলের কথা নেই, নিশ্চিন্ত থাকুন।)

"ওকিল সাহেব!"

"কিয়া?"

"ইস্ কাম আপসে হো সকেগা?" (এ কাজ আপনার দ্বারা হ'তে পারবে?)

এ প্রশ্ন তো আমারও একান্ত অন্তরের প্রশ্ন। তবু অপরের মুখ থেকে শুনে একেবারেই ভাল লাগল না। ঈষৎ বিরক্তিমিশ্রিত কণ্ঠে উত্তর দিলাম, "আপনি যদি অকারণ এ রকম ব্যস্ত না হ'য়ে আমাকে তৈরি হবার জন্যে সময় দেন, তা হ'লে না হ'তে পারবার তো কারণ দেখি নে।"

আমার মুখ থেকে এই আশ্বাসের বাণী শুনে মক্কেল বিশেষ আশ্বস্ত হ'ল ব'লে মনে হ'ল না, দুঃখিত কণ্ঠে সে বললে, "অব্ বাবা বুঢানাথ যো করে।" (এখন বাবা বুঢানাথ যা করেন।)

অর্থাৎ, আমার উপর কোনো ভরসাই সে রাখে না, বাবা বুঢানাথ উপস্থিত অবস্থায় একমাত্র ভরসা। আত্মাভিমানে কিছু আঘাত লাগল; ঈষৎ রুষ্ট কণ্ঠে বললাম, "এক কাম্ কিজিয়ে।" (একটা কাজ করুন।)

কৌতূহলী হ'য়ে মক্কেল বললে, "কৌন্ কাম কহিয়ে?" (কি কাজ বলুন?)

বললাম, "বুঢানাথকা মন্দিরমে যা কর্ হজার বিলপাত বাবাকা মাথেমে চড়হাইয়ে। বাবা আপকা মুকদ্দমা জিতা দেঙ্গে।" (বুঢানাথের মন্দিরে গিয়ে এক হাজার বিল্বপত্র বাবার মাথায় চড়ান। বাবা আপনার মকদ্দমা জিতিয়ে দেবেন।)

বুঢানাথ ভাগলপুর শহরের অধিদেবতা।

কিন্তু তা হ'লে কি হয়! একজন আনাড়ি উকিলের উপর মকদ্দমা ছেড়ে দিয়ে বাবা বুঢানাথের শরণাপন্ন হ'য়ে হাজার বেলপাতা চড়ালে মকদ্দমা-জয়ের বিষয়ে নিশ্চিন্ত হওয়া যাবে, এতটা আস্থা বাবা বুঢানাথেরও উপর তার ছিল না। তাই আমার এ প্রস্তাবের কোনো উত্তর তার যোগাল না।

দূর থেকে বৈকুণ্ঠ পাঁড়ে আমাদের বিবাদ-বিতর্ক লক্ষ্য করছিলেন, বোধ হয় কিছু কিছু কথাবার্তাও কানে যাচ্ছিল।

নিকটে উঠে এসে মক্কেলকে বললেন, "বাবুকো ফিজ্ দিয়া?" (বাবুকে ফিস্ দিয়েছেন?)

তখনো পর্যন্ত বোধ হয় বেচারা মক্কেল উপস্থিত অবস্থায় কি করা উচিত মনে মনে স্থির ক'রে উঠতে পারে নি, ঈষৎ স্খলিত কণ্ঠে বললে, "অভি তক তো নহি দিয়া।" (এখনো তো দিই নি।)

ঈষৎ বিরক্তির সহিত পাড়েজী বললেন, "ফিজ্ দে কর্ বাবুকো নিশ্চিন্ত্ সে তৈয়ার হোনে দিজিয়ে। ইয়ে সব ফজুল বাৎচিৎসে ফায়দা পঁহুছেগা কুছ?" (ফিস্ দিয়ে বাবুকে নিশ্চিন্ত হ'য়ে প্রস্তুত হ'তে দিন। এ সকল বৃথা কথোপকথনে লাভ হবে কি কিছু?)

দুটো অশুভ বস্তুর মধ্যে একটাকে বেছে নেবার যে সঙ্কট-মুহূর্ত, সেই মুহূর্ত মক্কেলের সম্মুখে উপস্থিত। অগত্যা সে বিরক্তি-বিরূপ মুখে কয়েক খণ্ড রৌপ্যমুদ্রা বার ক'রে আমার সম্মুখে স্থাপন করলে।

টাকাগুলো তুলে নিয়ে গুনে দেখে পাড়েজী বললেন, "ইয়ে তো ছও রুপেয়া। বাকি চার রুপেয়া?"

বোধ হয় পাড়েজী দশ টাকা ফিস্ দাবি করেছিলেন। মক্কেল বললে, "চার রুপেয়া পিছে দেঙ্গে।" (চার টাকা পরে দোব।)

বুঝতে আমার বাকি রইল না, মকদ্দমা যদি জিততে না পারি, সেই অপরাধের জরিমানাস্বরূপ ঐ চার টাকা মক্কেল আগাম কেটে রাখলে। সেজদাদা কেস করতে না পারায় আমাদের দিক থেকে একটু অন্যায় করা হয়েছিল সে বিষয়ে সন্দেহ ছিল না। সুতরাং পুরা ফিস্ দশ টাকা চুকিয়ে নেবার জন্যে পাঁড়েজী অথবা আমি—কেউ পীড়াপীড়ি করলাম না।

যথাসময়ে আদালতে উপস্থিত হ'য়ে বেলা সাড়ে এগারোটা আন্দাজ বার-লাইব্রেরি থেকে কমিশনরের গৃহের উদ্দেশে নির্গত হলাম। ক্লিভল্যাণ্ড রোডের অপর পার্শ্বে সুবিস্তৃত কম্পাউণ্ডের মধ্যে কমিশনরের বৃহৎ অট্টালিকা। তারই একটা অঞ্চল জুড়ে এজলাস এবং অফিসের ব্যবস্থা। বার-লাইব্রেরি থেকে পদব্রজে কমিশনরের গৃহে পৌঁছতে মিনিট দুই-আড়াই সময় লাগে।

বাঘের পিছনে ফেউয়ের মতো এই সময়টা মক্কেল আমার পিছনে পিছনে দৌড়তে থাকে, আর আমাকে উৎসাহিত করবার উদ্দেশ্যে মাঝে মাঝে বলে, "ওকিল সাহেব, ঘবড়াইয়ে মৎ। পুরা বহস্ কিজিয়ে গা।" (উকিল সাহেব, ঘাবড়াবেন না। পুরো বহস্ করবেন।) সে একটুও বোঝে না, একজন জুনিয়ার অর্বাচীন উকিল স্বতঃপ্রবৃত্ত হ'য়ে যখন ঘাবড়াতে আরম্ভ করেছে, তখন তাকে ঘাবড়াতে নিষেধ করার মানেই হচ্ছে তার ঘাবড়ানোর প্রবৃত্তিকে আরও খানিকটা চাগিয়ে দেওয়া।

এই নাছোড়বন্দ অতি-আগ্রহশীল ব্যক্তির হাত থেকে নিষ্কৃতি লাভের উদ্দেশ্যে যথাসম্ভব গতিবেগ বাড়িয়ে দিয়ে এগিয়ে চললাম।

ক্ষণকাল পরে কমিশনরের এজলাস-কক্ষে প্রবেশ ক'রে দেখি, সুদীর্ঘ টেবিলের মাঝ-বরাবর উকিল-তারকাগণের মধ্যে 'একশ্চন্দ্রঃ' হ'য়ে চন্দ্রবাবু ব'সে আছেন। সম্মুখে টেবিলের উপর নজিরের ষোলখানা আইন ও নজিরের বই। দুই চক্ষু হ'তে বিকীর্ণ হচ্ছে অসামান্য প্রতিভার জ্যোতি; বোধ হয় কোনো গভীর চিন্তা-সলিলে নিমগ্ন হ'য়ে অন্যমনস্কভাবে ধীরে ধীরে বিরলকেশ দাড়ি চোমরাচ্ছেন। মূর্তি দেখেই বুঝলাম, যে-গাওনা এখনি আরম্ভ করবেন, মনে মনে তারই সুর ভাঁজছেন।

আমার প্রতি দৃষ্টি পড়ায় স্মিতমুখে বললেন, "কই, নবীনবাবু এলেন না?"

বললাম, "আজ্ঞে না, তিনি আসতে পারবেন না। একটা ফৌজদারী কেসে সাক্ষী-দেবার মধ্যে আটকে পড়ছেন।"

"কে argue ( বক্তৃতা ) করবে?—তুমি?"

বললাম, "আজ্ঞে হ্যাঁ, আমিই।"

প্রসন্নমুখে চন্দ্রবাবু বললেন, "খুব ভাল কথা।"

ভাল কথা কার পক্ষে,—তাঁর পক্ষে, তাঁর মক্কেলের পক্ষে, অথবা আমার পক্ষে, তা ঠিক বুঝতে পারলাম না।

এজলাস ঘরে আশ্রয় নিয়েও একটু সুস্থ হবার উপায় আছে কি? পিছন দিকে পিঠের উপর মক্কেল ধীরে ধীরে খোঁচা মারছে। মুখ ফিরিয়ে চেয়ে দেখে বলি, "কিয়া বাত হায়?" ( কি কথা? )

কানের নিকট মুখ নিয়ে এসে মৃদুস্বরে মক্কেল বলে, "তরফসানিকা বকিল ওহনা কিতাব লায়া,—আপ তো একঠো ভি নাহি লায়া?" ( শত্রুপক্ষের উকিল অত বই এনেছে, আপনি তো একটাও আনেন নি? )

মনে মনে উত্তর দিই, নিরীহ উকিলের আইন-নজিরের বই থাকে না। তা ছাড়া, তরফসানির উকিল নায়কী কানাড়ার দ্রুপদ গাইবেন, তার মৃদঙ্গ পাখোয়াজের দরকার। আমি চুটকি গাইব, তুড়ি দিয়েই আমার কাজ চ'লে যাবে। প্রকাশ্যে বললাম, "ঘবড়াইয়ে মৎ। তরফসানিকা কিতাবহিসে হমারা কাম্‌ নিকাল লেঙ্গে।" ( ঘাবড়াবেন না, শত্রুপক্ষের বই থেকেই আমার কাজ বার ক'রে নোব। )

মিনিট দশেক পরে কমিশনর মিস্টার ম্যাকিনটশ ফোঁস ফোঁস ক'রে এজলাস কক্ষে প্রবেশ করলেন, তারপর নিজেদের মধ্যে বিচারবেদীর উপর উঠে প'ড়ে ধড়ফড় ক'রে চেয়ার টেনে নিয়ে বসলেন।

হাকিম কক্ষে প্রবেশ করলে আমরা সকলে উঠে দাঁড়িয়েছিলাম। হাকিম আসন গ্রহণ করার পর পুনরায় উপবেশন করলাম।

একরাশ বই সাজিয়ে খাড়া হ'য়ে চন্দ্রবাবু ব'সে আছেন দেখা মাত্র একটা সুস্পষ্ট বিরক্তির তাড়নায় ম্যাকিন্‌টশের মুখ কালো হ'য়ে উঠল, দুই চক্ষুর ভ্রূ গেল কুঁচকে। আড়াই ঘণ্টা তিন ঘণ্টার মধ্যে ভদ্রলোক দশ-পনেরটা মামলার নির্বাণ ঘটিয়ে এজলাস পরিত্যাগ করেন। অতগুলো বই ব্যবহৃত হ'লে এক চন্দ্রবাবুর মামলাতেই তো ঘণ্টা দুই সময় নষ্ট হবে!

ভাগলপুর বারের চন্দ্রবাবু অবিসংবাদিত অধিনায়ক, তাঁর সূক্ষ্ম অন্তর্দৃষ্টিসম্পন্ন আইনজ্ঞান এবং অনন্যসুলভ বাগ্মিতার মর্যাদাকে অভিনন্দন জানায় না, এমন দেশী অথবা বিলাতী হাকিম এ পর্যন্ত ভাগলপুরে পদার্পণ করে নি। সুতরাং তাঁর শেষ কথা উচ্চারিত হবার পূর্বে তাঁকে নিরস্ত করা কঠিন কায; এবং সে কঠিন কায সম্পন্ন করবার যোগ্যতাও সুদুর্লভ বস্তু। ম্যাকিন্‌টশ সাহেবের বুঝতে বাকি রইল না, নিজের সহজ স্রোতে নৌচালনার সৌভাগ্য আজ তাঁর অদৃষ্টে নেই।

মিনিট ত্রিশ-পঁয়ত্রিশের মধ্যে গোটা তিনেক কেস শেষ হ'য়ে গেল। ম্যাকিন্‌টশের পদ্ধতি হাতে হাতে নগদ বিদায়ের পদ্ধতি। অর্থাৎ মামলা শেষ হওয়ার সঙ্গে সঙ্গে পাঁচ সাত মিনিটের মধ্যে রায় লিখে ফেলে তিনি আপীল ভূতের গয়ার পিণ্ড সারেন।

এবার ডাক পড়ল আমাদের আপীলের। চন্দ্রবাবু উঠে বক্তৃতা আরম্ভ করলেন। সে কি অদ্ভুত অপরূপ বক্তৃতা! নিম্ন আদালতের রায়ের সে কি সাংঘাতিক মারাত্মক বিশ্লেষণ! দেখতে দেখতে মিনিট দশেকের মধ্যে শিথিলগ্রন্থি হ'য়ে সে রায় হুড়মুড়িয়ে ভেঙে পড়ে আর কি! নিজের কেসের দুর্বলতা এবং অসম্ভাব্যতা উপলব্ধি ক'রে একটা গ্লানিজনক লজ্জায় আমারই মন ছ্যা-ছ্যা করতে লাগল। কি অসঙ্কতভাবে ফাঁকি

দিয়ে নিচের আদালতের রায়টা বাগানো গিয়েছিল। এমন দুর্বার যুক্তি-স্রোতের সম্মুখে সে বালুকার ন্যায় কতক্ষণ তিষ্টতে পারবে? নিজের যুক্তির সারবত্তায় নিজেই উল্লসিত হ'য়ে চন্দ্রবাবু তাঁর বিচার-বিতর্ককে উত্তরোত্তর আরও সারালো এবং ধারালো ক'রে চললেন।

কিন্তু তাতে কি হয়? এদিকে চোরা না শোনে ধর্মের কাহিনী। গৌরচন্দ্রিকার আড়ম্বর দেখে আসল পালার দুশ্চিন্তায় ম্যাকিনটশ উত্যক্ত হ'য়ে উঠেছেন। কখনো এটা টানছেন, কখনো ওটা টানছেন, কখনো এ-ফাইল দেখছেন, কখনো ও-ফাইল দেখছেন, কখনো পায়ের বুট ঘষছেন, কখনো মুখের গোঁফ ফোলাচ্ছেন। অর্থাৎ, আর সকলই করছেন,—করছেন না শুধু চন্দ্রবাবুর বক্তৃতার মর্মগ্রহণের চেষ্টা।

চন্দ্রবাবুও যে সে কথা বুঝতে পারেন নি, তা নয়। বুঝতে পেরে তিনি অবুঝকে বোঝাবার চেষ্টায় আর একবার সাড়ম্বরে আত্মনিয়োগ করলেন। তার ফলে ঘণ্টাখানেক ধ'রে চলল একটা বিষম পাপচক্রের আলোড়ন। চন্দ্রবাবু ম্যাকিনটশকে বোঝাবার জন্য যত সচেষ্ট হন ম্যাকিনটশ ততই অবুঝ হ'য়ে ওঠেন, আর ম্যাকিনশট যতই অবুঝ হ'য়ে ওঠেন চন্দ্রবাবু ততই তাঁকে বোঝাবার চেষ্টা করেন।

অবশেষে আর একবার শেষ চেষ্টা দেখে হতাশ এবং বিরক্ত হ'য়ে চন্দ্রবাবু যখন আসন গ্রহণ করলেন, তখন আমি কাঁপছি। ঘণ্টা দেড়েক ধ'রে খোঁচাখুঁচি ক'রে তিনি যে মৌচাককে ক্ষেপিয়ে দিয়েছেন, চন্দ্রবাবু ব'লেই রক্ষা পেয়েছেন, কিন্তু তার সমস্ত কামড়টা যে আমার দেহে পড়বে তদ্বিষয়ে আমার সন্দেহ ছিল না।

বিপদে প'ড়ে কিন্তু তৎক্ষণে আমার মনে সাধু বুদ্ধিও বহির্গতা হয়েছে। এ ঔষধ যদি কাজে লাগল তবেই রক্ষে। নইলে সমূহ বিপদ—আমারও, আমার মক্কেলেরও।

দাঁড়িয়ে উঠে চেয়ে দেখি, সে যেন মানুষের মুখই নয়, একটা টক্‌টকে পাকা আপেল। মনে হ'ল, দুই ভুরুর চুল যেন ফুলে উঠেছে।

বললাম, "Your Honour, my friend on the otherside has made a mountaiu of a molehill. I won't take more than five minutes in arguing mv part of the case." (হুজুর, ও-পক্ষের আমার বন্ধু একটি ছুঁচোর ঢিবিকে পর্বত ক'রে তুলেছেন। আমার অংশটুকু নিবেদন করতে আমি পাঁচ মিনিটের বেশি সময় নোব না।)

তাকিয়ে দেখি, টক্‌টকে আপেল একটু যেন সবুজ মেরে এসেছে,—ভুরুর চুলও খানিকটা যেন শান্ত হ'য়ে নেমেছে। উৎসাহিত হ'য়ে বললাম, "The case is a very simple one. There are only three points in this case." (মামলাটি অতিশয় সরল। এই মামলায় মাত্র তিনটি সূচিকা (point) আছে।)

দেখি, ম্যাকিনটশ একটা কাগজে কি যেন লিখতে আরম্ভ করেছেন, আর মৃদুস্বরে বলছেন, হুঁহুঁ....হুঁহুঁ....হুঁহুঁ। এই হুঁহুঁ..হুঁহুঁ....হুঁহুঁ-র মধ্যে যেন সন্ধান পাওয়া যাচ্ছে একটা পরিপূর্ণ প্রশান্তির স্নিগ্ধ আমেজের। তা হ'লে আগুনে জল পড়েছে।

বললাম, "My first point is so on .."

হুঁহুঁ....হুঁহুঁ....হুঁহুঁ

"My second point is so on .."

হুঁহুঁ .. হুঁহুঁ .. হুঁহুঁ

"My third point is so on ...

হুঁহুঁ....হুঁহুঁ...হুঁহুঁ

My submission is that, on the strength of these

three points, the appeal should be dismissed with cost. (আমার নিবেদন, এই তিনটি সূচিকার (point) জোরে আপীলটি মায় খরচা ডিস্‌মিস হবার উপযুক্ত।)

হুঁ হুঁ...হুঁ হুঁ...হুঁ হুঁ...

বলেছিলাম পাঁচ মিনিটের মধ্যে আমার বক্তব্য শেষ করব। কার্যত তা অবশ্য হ'ল না। মিনিট দশেকের মধ্যে শেষ ক'রে ব'সে পড়লাম।

কিন্তু ব'সে কি নিশ্চিন্ত হবার উপায় আছে! পিছন দিক থেকে আমার মক্কেল কোমর ধ'রে ঠেলে তোলে আর কি।

"হায় বাপ ওকিল সাহেব। আপ্‌তো কুছভি নহি বোলা!" (হায় বাপ উকিল সাহেব, আপনি তো কিছুই বললেন না!)

ওদিকে ততক্ষণে ম্যাকিনটশের হাত থেকে রায় নিয়ে পেশকার চন্দ্রশেখরবাবুকে দিচ্ছেন। ছোট্ট সংক্ষিপ্ত রায়,—যে পাতায় আরম্ভ সেই পাতাতেই শেষ। পড়া শেষ হ'লে আমার হাতে রায়টা দিতে দিতে মুখ নিচু ক'রে চশমার উপর দিয়ে আমার প্রতি দৃষ্টিপাত ক'রে চন্দ্রবাবু বললেন, "Upendra, you have taken advantage of my weakness." (উপেন্দ্র, তুমি আমার দুর্বলতার সুযোগ গ্রহণ করেছ।)

চন্দ্রশেখরবাবুর তখনকার মুখের ছবিটি আজও আমার মনে সুস্পষ্ট-ভাবে অঙ্কিত হ'য়ে আছে। বোধ হয় জীবনের বাকি কয়েকদিনও থাকবে।

উকিলদের ভাবে-ভঙ্গিতে, অপর পক্ষের মক্কেলদের বিমর্ষ মুখের রেখা পাঠ ক'রে, আমার মক্কেল বুঝতেই পেরেছিল তার জয় হয়েছে। তথাপি নিঃসন্দেহ হবার জন্যে একবার আমাকে জিজ্ঞাসা করলে, "কিয়া হুয়া ওকিল সাহেব?"

বললাম, "অপীল মায় খরচা ডিস্‌মিস্‌ হুয়া। আপ জিত গয়ে।"

আমার বাকি ফিস্‌ চার টাকা দেওয়া তো দূরের কথা, একটা শুক ধন্যবাদ পর্যন্ত না দিয়ে 'জয় বাবা বুঢ়ানাথ!' ব'লে তিন লাফে এজলাস-ঘর থেকে সে বেরিয়ে গেল।

প'ড়ে দেখলাম রায়টা ঠিক এই রকম—

The case is a simple one. There are only three points in this case. The first point is so on... The second point is so on··· The third point is so on···· On the strength of these three points the appeal is dismissed with cost.

রায় প'ড়ে মনে মনে না হেসে থাকতে পারলাম না। এ একেবারে যৎ বলিতং তং লিখিতং। এখন আর কোনো সন্দেহ রইল না যে, ইংরিজী হুঁ হুঁ মানে বাংলা হাঁ-হাঁ। আমি যা বক্তৃতা করেছি, হুঁ-হু ক'রে হোক, অথবা হু হু ক'রেই হোক, ম্যাকিনটশ সাহেব অবিকল তা লিখে গেছেন। প্রায় হুবহু।

একটা জমাট-ঘন খুশি মনের মধ্যে বহন ক'রে এজলাস ঘর থেকে বেরিয়ে এলাম। চার টাকা অনাদায়ের জন্য মনের মধ্যে বিন্দুমাত্র দুঃখ বোধ করছিলাম না। ম্যাকিনটশের এজলাসে চন্দ্রশেখরবাবুর বিরুদ্ধে জয়লাভের চার সহস্র টাকার আনন্দে সে দুঃখ ডুবে ম'রে গিয়েছিল।

সেদিন তো মক্কেলের দেখা পাই-ই নি, পরে আর কোনোদিন পেয়েছিলাম ব'লে মনে পড়ে না। মনে হয়, একজন আনাড়ি উকিল সত্ত্বেও মকদ্দমায় জয়লাভ হওয়ার কৃতজ্ঞতায় ঐ চার টাকা দিয়ে সে বাবা বুঢ়ানাথের পূজা চড়িয়েছিল।

আমার প্রথম রচনা কি, অর্থাৎ আমার কোন্ লেখা সর্বপ্রথম ছাপাখানার ধাতু-অক্ষরের দ্বারা স্বীকৃত হয়েছিল, সে বিষয়ে আমাকে প্রশ্ন করা হ'লে আমি নিঃসন্দেহে বলব—"সন্ধ্যা" নামে একটি ক্ষুদ্র কবিতা। আজ হ'তে সুদীর্ঘ সাতান্ন-আটান্ন বৎসর পূর্বের ধুসর অতীতের কোনো একদিনে উক্ত কবিতাটি ছেলেদের এক মাসিক পত্রিকায় দেখা দিয়েছিল। মাসিক পত্রিকাটির নাম ঠিক ক'রে বলা আজ আমার পক্ষে কঠিন; তবে, 'সাথী', 'সখা ও সাথী' ও 'মুকুল'—তৎকালীন-প্রচলিত এই তিনটি ছেলেদের কাগজের মধ্যে কোনো একটিতে প্রকাশিত হয়েছিল, সে কথা বললে নিশ্চয়ই ভুল হবে না।

যতদূর মনে পড়ে, কবিতাটি পয়ার ছন্দে রচিত, আর আয়তনে চোদ্দ কিংবা ষোল লাইনের বড় নয়। মাসিক পত্রের বাঁ-হাতি পৃষ্ঠার তলার দিকে কবিতাটি মুদ্রিত হয়েছিল, এমন ছবিও স্মৃতির পটে অঙ্কিত হ'য়ে দেখা দেয়। "সন্ধ্যা" শীর্ষলিপির নিম্নে ব্র্যাকেটের মধ্যে আবদ্ধ হ'য়ে ছিল কবিতাটির বিষয়ে কৌতুকোদ্দীপক তথ্য—"বারো বৎসর বয়স্ক বালকের রচনা", আর কবিতার প্রান্তদেশে মুদ্রিত ছিল সে পৃষ্ঠার সর্ব-প্রধান চিত্তাকর্ষক বস্তু: শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়, অর্থাৎ কবির অভিধা।

তখন আমরা পূর্ণিয়ায় বাস করি। কৌতূহলের বশবর্তী হ'য়ে মাঝে মাঝে কবিতা লিখতাম, কিন্তু লেখার পর ভাল লাগত না; হয় ছিঁড়ে ফেলতাম, নয় অবহেলার অভিমানে তারা নিজেরাই গা-ঢাকা দিত। বালক-কবির উদ্যম এবং ব্যর্থতার পৌনঃপুনিকতা দেখে একদিন বোধ

হয় পূর্ণিয়ার সন্ধ্যাদেবীর করুণা হ'ল ; অক্ষম কলমের ডগা দিয়ে এমন একটু সহানুভূতিশীলা হ'য়ে কাগজের উপর তিনি অবতরণ করলেন যে, প'ড়ে দেখে একটা পরীক্ষা ক'রে দেখবার প্রবৃত্তি মনের মধ্যে জাগ্রত হ'ল। সযত্নে নকল ক'রে গোপনে সকলের অগোচরে "সন্ধ্যা"কে কলিকাতায় পত্রিকার কার্যালয়ে দিলাম পাঠিয়ে।

মাসের ত্রিশটি দিন অধীর অপেক্ষায় যাপন করি। কাগজ এলে তাড়াতাড়ি মোড়ক ছিঁড়ে সূচীপত্রের উপর চোখ বুলোই,—নেই। সূচীপত্রে নাম ছাপতে ভুল হ'তেও পারে, প্রত্যেক পাতাটি উল্টে-পাল্টে দেখি—নেই। তিন-চার মাস ঠিক একই ব্যাপার ঘটায় মনে মনে সিদ্ধান্ত করলাম, পূর্ণিয়ায় ব'সে যে-কার্য আমার করা উচিত ছিল, কলকাতায় ব'সে সম্পাদক মশায় সেই কার্যটি নিজে করেছেন ; অর্থাৎ কবিতাটি ছিঁড়ে ফেলে দিয়েছেন।

মনের অবস্থা তখন অনেকটা রবীন্দ্রনাথের পরশপাথর খুঁজে খুঁজে ফেরা ক্ষ্যাপার মতো। কাগজ এলে মোড়ক খুলে অভ্যাসবশে সূচীপত্রের ওপর একবার অসতর্ক আলগা দৃষ্টি বুলোই,—বেশ মন দিয়ে নিরীক্ষণ করি নে। সকলেরই অদৃষ্টলিপিতে কবিখ্যাতি লেখা থাকে না —মনকে সে কথা একরকম বুঝিয়েছি।

মনের যখন এই রকম প্রশমিত-স্তিমিত অবস্থা, একবারকার কাগজের সূচীপত্র দেখতে গিয়ে হঠাৎ চমকে উঠি! এ কি কাণ্ড বটে! নাম যে বেরিয়েছে দেখা যায়! বিশ্বাস সহসা যেন ধরা দিতে চায় না! পাতার অঙ্কটা দেখে নিয়ে তাড়াতাড়ি বইয়ের ভিতরকার পাতাটা খুলি। প্রথমেই চোখে পড়ে শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়। উদ্ভাসিত হ'য়ে ওঠে দুই চক্ষু। মনে মনে তখন কোনো আনন্দের ধ্বনি উচ্চারিত ক'রে উঠেছিলাম কি-না মনে নেই,—ইংরেজ বালক হ'লে বলতাম, হুর্‌রে।

প্রথমবার তাড়াতাড়ি সমস্ত কবিতাটা প'ড়ে যাই, দ্বিতীয়বার ধীরে ধীরে পড়ি, তারপর বার দুই মধ্য লয়ে। প্রতি পাঠের শেষে চোখ দুটো ক্ষণকাল "শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ে"র উপর আঁকড়ে ব'সে থাকে। আশ্চর্য কাণ্ড! ছাপাখানার ভদ্রলোকটি একটির পর একটি ক'রে সাজিয়েছেন আমারই নামের অক্ষরগুলি! আমারই নামের,—সযত্নে একটি একটি ক'রে ধৈর্যসহকারে, নির্ভুলভাবে। তারপর কাগজের উপর ছাপা হ'য়ে হাজার হাজার সংখ্যায় দেশ বিদেশে ছড়িয়ে পড়েছে। বাংলা দেশের ছেলেমেয়েরা বিস্মিত-উৎসুক নেত্রে চেয়ে আছে "সন্ধ্যা" কবিতার কবি শ্রীউপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায়ের প্রথম আবির্ভাব-লিপির উপর। কাণ্ড আর কাকে বলে!

ক্ষণকাল পরে বউদিদির হাতে পত্রিকাখানা দিলাম,—বলা বাহুল্য, সেই বিশেষ পৃষ্ঠাটি খুলে রেখে। আমার নামের প্রতি দৃষ্টিপাত ক'রে বিস্মিতকণ্ঠে বউদিদি জিজ্ঞাসা করলেন, "এ উপেন্দ্রনাথ গঙ্গোপাধ্যায় কে উপীন?—তুমি?"

কোনো উত্তর না দিয়ে বউদিদির দিকে চেয়ে নিঃশব্দে হাসতে লাগলাম। বউদিদি জানতেন আমার কবিতা লেখার বাতিক আছে,—উৎফুল্ল মুখে ছুটলেন মাকে শোনাতে। অবিলম্বে সকলেরই কানে কথাটা উঠল। আমাদের গাঙ্গুলী-পরিবারের ইতিহাসে ছাপার অক্ষরে লেখা প্রকাশিত হওয়া সেই প্রথম। সংসারে একটা আনন্দের হিল্লোল প্রবাহিত হ'ল। পিতৃদেব আনন্দের হাসি হাসলেন, মা আশীর্বাদ করলেন, দাদা পিঠ চাপড়ে দিলেন, আর বউদিদি অবিরত প'ড়ে প'ড়ে কবিতাটা প্রায় কণ্ঠস্থ ক'রে ফেললেন।

বিকালে বয়স্যদের নিকট উপস্থিত হ'য়ে বললাম, "একটা বেরুলো।"

উৎসুক হ'য়ে তারা জিজ্ঞাসা করলে, "কি?"

বললাম, "কবিতা।" তারপর মাসিক পত্রখানা তাদের হাতে দিয়ে গম্ভীর হলাম। গম্ভীর না হ'য়ে উপায় ছিল না, কারণ তখন তো আমি আর একেবারে সাধারণ মানুষ নই। তখন বাংলা দেশের লেখকের তালিকায় আমার নাম লিখিয়ে নিয়েছি। তখন আমি বঙ্কিমচন্দ্র-রবীন্দ্রনাথের সগোত্র। লেখক ব'লে কলকাতার ছাপাখানা আমাকে স্বীকার করেছে।

ব্যাপারটা সম্পূর্ণ রকম হৃদয়ঙ্গম করার পর বন্ধুরা হর্ষ-ঈর্ষা-বিস্ময়-মিশ্রিত চক্ষে আমার দিকে চেয়ে রইল। একটা দিকে আমি যে তাদের নাগালের অনেকখানি বাইরে চ'লে গেছি, এ কথা বুঝতে তাদের বাকি থাকে নি।

রাত্রে শোবার সময়ে সকলের অলক্ষিতে পত্রিকাটি কাছে নিয়ে শয়ন করলাম। এ কথা স্পষ্ট মনে আছে, সেদিনের মতো শেষবার আমার নামটি দেখে নিয়ে পত্রিকাটি বালিশের তলায় রেখে তবে নিদ্রাগত হয়েছিলাম; আর, পরদিন প্রত্যুষে নিদ্রাভঙ্গের পর প্রথম কাজ ক'রেছিলাম পত্রিকাটি বালিশের তলা থেকে বার ক'রে চুপিসাড়ে আমার নামটির উপর দৃষ্টিপাত করা।

সে একদিন গেছে।

"সন্ধ্যা" কবিতা প্রকাশিত হবার পর থেকে আজ পর্যন্ত যত লেখা লিখেছি, প্রায় সবই পুস্তকাকারে প্রকাশিত হয়েছে। কিন্তু "সন্ধ্যা" প্রকাশিত হওয়ায় মনের মধ্যে যে অপরিমেয় আনন্দ পেয়েছিলাম, তার সামান্য ভগ্নাংশও পরবর্তী কোনো রচনার প্রকাশে পাই নি। আজকাল যা-কিছু আনন্দ পাই, একমাত্র তা লেখবার সময়েই পাই। তারপর সে লেখা যখন প্রকাশকের প্রসাধন-গৃহ হ'তে সেজে-গুজে ভব্য হ'য়ে বেরিয়ে আসে, তখন একবার হাতে নিয়ে উল্টে-পাল্টে দেখেই নিরস্ত

হই। এখন সে-লেখা বালিশের তলায় নিয়ে শুলে সারারাত্রি অস্বস্তির উৎপাতে অনিদ্রায় কাটানো ছাড়া আর কোনো লাভ হবে না।

পূর্ণিয়ায় অবস্থানকালে কাব্যচর্চার রূপ ধারণ ক'রে যে সাহিত্য-সাধনা শীর্ণ ধারায় আরম্ভ হয়েছিল, ভবানীপুরে এসে সাউথ সুবার্বন স্কুলের উচ্চ দিকের শ্রেণীতে অধ্যয়নকালে তা স্ফীততর আকার ধারণ করলে। ছাত্র সমিতি নামে একটি মিলনকেন্দ্র গঠিত ক'রে আমরা কয়েকজন বন্ধু মিলে সাহিত্য-সাধনা আরম্ভ করলাম। ছাত্র সমিতির বিশিষ্ট সভ্যদের মধ্যে সৌরীন্দ্রমোহন মুখোপাধ্যায়, নলিনীমোহন শাস্ত্রী, সতীশচন্দ্র ঘটক, শ্যামরতন চট্টোপাধ্যায়, প্রমথনাথ সেন, রামলাল বন্দ্যোপাধ্যায়, গিরীন্দ্রনাথ মুখোপাধ্যায় প্রভৃতির নাম বিশেষভাবে উল্লেখযোগ্য।

আমাদের এই যৌথ সাহিত্য-সাধনার সূত্রপাত হয়েছিল কিছুকাল পূর্বে প্রকাশিত চার বৎসরের আট খণ্ডের 'সাধনা' নামক মাসিক পত্রিকা অবলম্বন ক'রে। 'সাধনা' প্রকাশিত হ'ত কলিকাতা জোড়াসাঁকোর সুপ্রসিদ্ধ ঠাকুরবাড়ি হ'তে। নামে সম্পাদক না হ'লেও, রবীন্দ্রনাথ ছিলেন 'সাধনা'র অস্থি এবং রক্ত। বিষয়বস্তুর ষোল আনার মধ্যে বারো আনা থাকত তাঁর রচনা। প্রতিদিন সন্ধ্যাকালে আমরা বন্ধুরা একত্র হ'য়ে 'সাধনা'র পাতা খুলে সাহিত্যচর্চা আরম্ভ করতাম। একজন ধীরে ধীরে প'ড়ে যেত এবং বাকি সকলে নিবিষ্ট চিত্তে শ্রবণ করত। তারপর চলত আলোচনা, এমন কি, সময়ে সময়ে সমালোচনাও।

দীর্ঘকাল ধ'রে আমরা 'সাধনা'র নিকট পাঠ গ্রহণ করেছিলাম। তার ফলে সাহিত্য বিষয়ে আমাদের ধারণা যত না বিস্তৃত হয়েছিল, গভীর হয়েছিল ততোধিক। গভীর যে হয়েছিল, তার বাহ্য প্রমাণ স্বরূপ বলতে পারি, মূল্যবান মজবুত চামড়ায় বাঁধানো আট খণ্ড 'সাধনা' আমাদের

ব্যবহারের এবং দুর্ব্যবহারের ফলে ছিন্ন অবসন্ন দেহে দ্বিতীয় বার দপ্তরী-বাড়ির হাসপাতালে যাত্রা করার উপযুক্ত হয়েছিল। 'সাধনা' নিয়ে সাধারণত আমরা পঠন-পাঠনই করতাম, কিন্তু অবস্থাবিশেষে সময়ে সময়ে ব্যবহারের তারতম্যও যে দেখা যেত না, এমন নয়। পড়তে পড়তে একঘেয়ে লাগলে বৈচিত্র্য সম্পাদনের জন্য আমাদের মধ্যে একজন হয়তো গান ধরত, আর অপর একজন উৎসাহিত বোধ ক'রে দু খণ্ড পুষ্ট 'সাধনা' টপ ক'রে কোলে তুলে নিয়ে বাঁয়া-তবলা বিবেচনায় সংগত আরম্ভ করত। আমাদের মধ্যে রামলাল বন্দ্যোপাধ্যায়েরই বাঁয়া-তবলা বাজাবার কতকটা অভ্যাস ছিল, 'সাধনা' বাজাতেন তিনিই। আর গান গাইতে হ'ত ছাই ফেলতে একমাত্র ভাঙা কুলো আমাকেই। সাহিত্য সমিতির অন্যতম গায়ক সতীশচন্দ্র ঘটক তখনো সমিতির সদস্য হন নি।

কখনো বা দীর্ঘকাল পাঠের পর ক্লান্তি বোধ করলে যে কয়েক খণ্ড 'সাধনা' ফরাসের উপর পাড়া থাকত, এক একটা টেনে নিয়ে বালিশ ক'রে মাথার তলায় দিয়ে শ্রান্তি অপনোদন করা যেত। তবলা বাজানো এবং বালিশ করা—এই দ্বিবিধ বিলক্ষণ আচরণের ফলে চামড়া অতিশয় মজবুত এবং বাঁধাই অত্যন্ত দৃঢ় হওয়া সত্ত্বেও 'সাধনা'র পাতাসমূহের সংহতি বজায় থাকতে পারে নি।

'সাধনা'র পালা শেষ হওয়ার প্রায় সঙ্গে সঙ্গেই আমরা স্কুলের পালা শেষ ক'রে প্রবেশিকা পরীক্ষার, অর্থাৎ তখনকার এন্ট্রান্স পরীক্ষার, বেড়া ডিঙিয়ে কলেজের এলাকায় প্রবেশ করলাম। নিতান্ত ঘরোয়া বৈঠকে এতদিন যে সাহিত্য-সাধনা চলেছিল ইচ্ছাসুখের কতকটা এলো-মেলো ছন্দে, একটা ধরাবাঁধা কাঠামোর উপর তাকে মূর্তি দান করবার কল্পনা উদিত হ'ল। সে কল্পনা রূপান্বিত হ'তে বিলম্ব হ'ল না। ১৩০৭

সালের চৈত্র মাসে প্রতিষ্ঠিত হ'ল কলিকাতা ভবানীপুরের বহুখ্যাতি অর্জয়িত্রী "সাহিত্য-সমিতি"।

যে কিশোর উদ্যম এতদিন সাহিত্য বৃন্দাবনের পথে মাঠে-ঘাটে বাঁশি বাজিয়ে বেড়াত, জাঁকজমকের রাজসিংহাসনে অধিষ্ঠিত হ'য়ে চতুর্দিকে সে ডাক লাগিয়ে দিলে। সপ্তাহে সপ্তাহে চলতে লাগল সাধারণ অধিবেশন, বৎসরে বার-দুই বিশেষ অধিবেশন এবং সমিতির বর্ষশেষে একদিন বার্ষিক উৎসব। আমাদের বার্ষিক উৎসবে ও নববর্ষের অধিবেশনে নিমন্ত্রিত হবার জন্য কলিকাতার অনেক বিশিষ্ট ব্যক্তি এবং সাহিত্যিক উৎসুক হ'য়ে থাকতেন। সঙ্গীতে আবৃত্তিতে ও পাঠে আমাদের প্রত্যেক উৎসব সভা অপরূপ শ্রী ধারণ ক'রে শোভনীয় হ'য়ে উঠত। সাহিত্য-সমিতির গান ও সুর সে সময়ে কলিকাতা শহরের মধ্যে অপরিমিত খ্যাতি অর্জন করেছিল। আমরা আমাদের উৎসব-অধিবেশনে কখনো অপরের রচিত গান ব্যবহার করতাম না। প্রত্যেক উৎসবে আমরা নূতন নূতন গান রচিত করতাম, নিজেরা সুর দিতাম এবং নিজেরাই গাইতাম।

একবারকার বার্ষিক সভায় সভাপতির আসন অলঙ্কৃত করেছেন দেশবরেণ্য পণ্ডিত শিবনাথ শাস্ত্রী। সভা বসেছে ভবানীপুর সাউথ সুবার্বন স্কুলের প্রশস্ত হলে। ভিতরে দ্বিতলের অলিন্দে সতীশচন্দ্র এক ও আমি উদ্বোধন সঙ্গীত গাচ্ছি। অস্থায়ী অন্তরা ও সঞ্চারী শেষ ক'রে আমরা আভোগ ধরেছি,

ঐ হের পথরেখা,
হে পথিক চল, চল!
চঞ্চল চল নভে সমীরণ উচ্ছল।

তরু-মর্মরে জাগে চল চল সুরে গীতি,
দুর্বার গতি ছন্দে
দূর কর জড়তাকে ॥

ইংরেজনিপীড়িতা পরাধীনা দেশজননীর উদ্ধারকল্পে সমস্ত দেশ তখন তড়িতান্বিত হ'য়ে রয়েছে। আমাদের চিন্তায় মননে তড়িৎ, চলনে বলনে তড়িৎ। গান শেষ হওয়ামাত্র উত্তেজিতভাবে দাঁড়িয়ে উঠে ঊর্ধ্বদিকে দৃষ্টিপাত ক'রে উচ্ছ্বসিত কণ্ঠে শাস্ত্রী মহাশয় বললেন, "আবার গাও। আবার গাও।"

আমরা ধরলাম,

ঐ হের পথরেখা,
হে পথিক, চল চল।

পুনরায় দাঁড়িয়ে উঠে শাস্ত্রী মহাশয় গর্জন ক'রে উঠলেন, 'শুধু শেষ-টুকু নয়, আগাগোড়া—সমস্ত"

তখন আমরা উৎফুল্ল মনে গাইতে আরম্ভ করলাম,—

শোন রে শোন রে সবে,
শোন রে, আজি কে ডাকে!
মাতার কণ্ঠ শুনি
থেকো না ভুলিয়া মাকে।
পূর্বগগন-ভালে
ফুটেছে উষার হাসি,
অরুণ আলোক জাগে
সঘন আঁধার নাশি',
জাগ, জাগ ভাই সবে,
জাগ হে ভারতবাসী,

স্বপনের মোহ ছাড়ি
বিনাশো হে, তমসাকে।
বৃথা কাজে দিন বাহি'
বৃথা যাপি' দিনরাত্রি
এতদিন ভ্রমিয়াছি
মিথ্যা-পথের যাত্রী।
ঐ হের পথরেখা,
হে পথিক, চল চল।
চঞ্চল-চল নভে
সমীরণ উচ্ছল।
তরু মর্মরে জাগে
চল চল সুরে গীতি,
তবার গতি ছন্দে
দূর কর জড়তাকে॥

সে এক অদ্ভুত দিনের কাহিনী! সুদীর্ঘ দেড় শত বৎসরের তামস নিদ্রা থেকে জেগে ওঠবার জন্য ভারতবর্ষ, বিশেষত বাংলা দেশ, তখন আড়ামোড়া ভাঙতে আরম্ভ করেছে। দাসত্বের দুর্বিষহ নাগপাশ ছিন্ন ক'রে মুক্তিলাভের প্রচেষ্টায় তার দেহের প্রতি শিরা-উপশিরা স্ফীত। তখনকার দিনের সেই নিঃস্বার্থ নিরলস কঠোর তপশ্চর্যার কথা স্মরণ করলে জীবন-সায়াহ্নের এই অবসন্ন প্রাণও উজ্জীবিত হ'য়ে ওঠে।

এখন দিন-কাল বদলে গেছে। এখন আর সেই কঠোর তপশ্চর্যাও নেই, সেই পরিপূর্ণ আত্মোৎসর্গও আত্মগোপন করেছে। তখন ছিল খাদ্য আহরণের জন্য দুই বাহুর দুর্বার সংগ্রামের দিন; এখন খাদ্য আহৃত হয়েছে, দুই বাহু এখন নিষ্ক্রিয়। এখন সক্রিয় হ'য়ে উঠেছে উদর,—

সর্বস্ব গ্রাসের লোভে, আর, সর্বস্বের বৃহত্তম অংশই আজকাল পরস্ব। আজকাল 'রাজার হস্ত করে সমস্ত কাঙালের ধন চুরি'। অতিলোভের কালো পাইপের মধ্য দিয়ে আত্মগোপন ক'রে আজকাল নিম্নবিত্তের ধন বিত্তশালীর ঘরে উঠছে। নিম্নবিত্ত বললাম, কারণ চোরা-কারবারের কালো পাইপের শোষণ-ক্রিয়া ইতিমধ্যেই মধ্যবিত্তকে নিম্নবিত্ত ক'রে এনেছে। আর কিছুকাল মহাজনদের এই কৌতুক-কার্য চলতে থাকলে নিম্নবিত্তও কাঙালে পরিণত হবে।

অবান্তর কথা থাক্। আমাদের সাহিত্য-সমিতির ঠমক দেখে অভিভাবকদের অনেকের মনে চমক লাগল। অনেকে অবশ্য খুশিও হলেন। কিন্তু যে প্রচেষ্টা পরিণামে টাকা আনা-পয়সারূপী অর্থের আমদানি করে না, সে প্রচেষ্টা নিরর্থক প্রচেষ্টা ব'লে যাঁদের বিশ্বাস, তাঁরা হলেন বিচলিত। তাঁরা মনে করতেন, একমাত্র সেই সাহিত্য প্রচেষ্টাই সার্থক, যা বিশ্ববিদ্যালয়ের পরীক্ষায় উত্তীর্ণ হবার পক্ষে মাত্র যথেষ্ট। অর্থাৎ, যে প্রচেষ্টা শেষ পর্যন্ত অর্থোপার্জনের পক্ষেই সাহায্য করে।

অন্নবস্ত্রকেন্দ্রিক সংসারের বস্তুধর্মী মন নিয়ে তাঁরা একমাত্র নিরেটেরই বিশ্বাসী ছিলেন, ফাঁকার নয়। ফাঁকা অর্থে তাঁরা মনে করতেন ফাঁকি। এ কথা একবারও ভাবতেন না যে, মৃত্তিকা জলে গঠিত বিন্দুবৎ এই ধরিত্রীর চতুর্দিকে সীমা-পরিসীমাহীন মহাব্যোমের ফাঁক যদি না থাকত তা হ'লে শুধু জীব-জন্তুই নয়, বোধ করি পাহাড়-পর্বত পর্যন্ত দম আটকে নিশ্বাস বন্ধ হ'য়ে মারা পড়ত। উপনিষদের ঋষিরা তেমন কথা ভাবতেন ব'লেই তাঁরা বলতে পেরেছিলেন, 'কো হেবান্যাৎ কঃ প্রাণ্যাৎ যদেষ আকাশ আনন্দো ন স্যাৎ'—কেই বা শরীর চেষ্টা করত, আর কেই বা জীবিত থাকত, যদি আকাশে এই আনন্দ না থাকত। জীবনধারণের

জন্য তাঁরা নিরেট পৃথিবীর উপর দাঁড়িয়ে ফাঁকা আকাশের আনন্দের দিকে দৃষ্টি চালনা করতেন।

সজীব করবার সেই একই দৃষ্টিভঙ্গি এবং উপায় নিয়ে আমরাও আমাদের সাহিত্য সমিতিকে পরিব্রত করতাম গীতবাদ্য উৎসব আয়োজনের ফাঁক দিয়ে, যে ফাঁকের মধ্যে বাস করত সেই আনন্দ যার দ্বারা 'জাতানি জীবন্তি',—অর্থাৎ জাতরা জীবিত থাকে।

কার্যগতিকে দিকে দিকে আমাদের স'রে যাওয়ার পর আমাদের যে অগ্রজ গোষ্ঠীর উপর সাহিত্য-সমিতি পরিচালনার ভার পড়েছিল, বেশি দিন তাঁরা সমিতিকে বাঁচিয়ে রাখতে পারেন নি। আমি তখন ওকালতি ব্যবসায়সূত্রে ভাগলপুরে গিয়েছি। মাঝে মাঝে কলকাতায় এসে কচিৎ কদাচিৎ সাহিত্য-সমিতির সংবাদ পেতাম। শুনেছিলাম আমাদের পরবর্তী দল আনন্দের দিক খানিকটা কমিয়ে প্রবন্ধ পাঠ ও আলোচনার দিক কতকটা বাড়িয়ে সমিতির মধ্যে একটু পরিবর্তন আনবার ব্যবস্থা করেছিলেন। প্রবন্ধ এবং আলোচনার বাহুল্য ও উৎকর্ষের অসমঞ্জসতাতে দম বন্ধ হ'য়ে সমিতির অপমৃত্যু ঘটেছিল—এমন কথা আমি নিশ্চয় বলছি নে। তবে যে গাছ থেকে লোকে বরাবর যে ফল পেয়ে এসেছে, সে গাছে সে ফল বন্ধ হ'লে অথবা হ্রাস পেলে গাছের আকর্ষণ-শক্তিরও লাঘব হয়।

আমাদের সময়ে সাহিত্য সমিতি থেকে 'তরণী' নামে একটি হস্তলিখিত মাসিক পত্রিকা প্রকাশিত হ'ত। 'তরণী'র কথা পূর্বে আমি অল্প কিছু লিখেছি। সৌরীন্দ্রমোহন ও আমি 'তরণী'র যুগ্ম-সম্পাদক ছিলাম। 'তরণী'র আমি যদি দেহ ছিলাম তো সৌরীন ছিলেন প্রাণ।

সুদীর্ঘ জীবনের বিস্তৃত অবসরের মধ্যে দুর্ঘটনায় কম পড়তে হয় নি; কিন্তু তন্মধ্যে মৃত্যু সামনে এসে মুখোমুখি দাঁড়িয়ে ফিরে গিয়েছিল বার দুই। ফিরে গিয়েছিল বটে, কিন্তু দিয়ে গিয়েছিল এমন অপূর্ব অনুভূতির অভিজ্ঞতা, নিপুণতম অভিব্যক্তির দ্বারাও যে অনুভূতির স্বরূপ উদ্ঘাটন করা সম্ভব নয়। কারণ, আমাদের প্রতিদিবসের জীবনের পরিচিত মনোবৃত্তি অথবা মনোবৃত্তিনিচয়ের রঙ দিয়ে সেরূপ অনুভূতিকে অঙ্কিত করা চলে না। অনাস্বাদিত ফলের আস্বাদ যেমন বর্ণনার দ্বারা বোঝানো সম্ভব নয়, এ-ও ঠিক তেমনি।

সে অনুভূতির মধ্যে ত্রাস হয়তো খানিকটা ছিল, কিন্তু সে ত্রাস ঠিক আমাদের সাধারণ অভিজ্ঞতার ত্রাস নয়, দুঃখ যা ছিল, তা-ও অপরিচিত শ্রেণীর দুঃখ; এমন কি বৈরাগ্য বলতে সাধারণত আমরা যে ঔদাসীন্য অথবা উপেক্ষার কথা বুঝি, সে অনুভূতির বৈরাগ্য ছিল তদপেক্ষা উদাস এবং নিরানন্দ এক স্বতন্ত্র গোত্রের বৈরাগ্য।

আমার প্রথম অভিজ্ঞতা পূর্ণিয়ায় অবস্থানকালে সর্পদংশনের অভিজ্ঞতা। মৃত্যুর সুদৃঢ় প্রস্তাব বহন ক'রে এনে যিনি সেদিন আমাকে অনুগৃহীত করেছিলেন, তিনি অবশ্য অহিরাজ গোক্ষুর ভিন্ন অকুলীন কোনো সর্পই ছিলেন না, কিন্তু আমি ছিলাম নিতান্তই বালক, তাই হয়তো সেদিনকারকার ঘটনার গুরুত্ব যথার্থ মাত্রায় উপলব্ধি করতে পারি নি। কিন্তু দ্বিতীয় অভিজ্ঞতার কালে আমি ভাগলপুরে ওকালতি করি, বৃদ্ধা জননী এবং স্ত্রী-পুত্র কন্যা সমন্বিত একটি নাতিক্ষুদ্র সংসার-তরণীর তখন আমি পরিণত বয়সের মাঝি, সুতরাং নানা বস্তুকে

অবলম্বন ক'রে আমার অনুভূতি সেদিন বিস্তৃত এবং গভীর হ'তে সক্ষম হয়েছিল। সেদিনকার অভিজ্ঞতার কথাই প্রথমে বলি।

একটা ফৌজদারি মামলায় প্রজাদের পক্ষে আমি উকিল; অপর পক্ষ পরাক্রান্ত জমিদার রাজ বনেলী। মামলার হাকিম সাব-ডেপুটি ম্যাজিস্ট্রেট কেশবচন্দ্র রায় সরেজমিন তদন্তের (local enquiry) তারিখ ফেলেছেন। অকুস্থান গঙ্গা নদীর উত্তর পারের এক মৌজার সংলগ্ন ভূমি। সেখানে উপনীত হবার উপায় নৌকা অথবা অপর কোনো জলযানে মাইল সাতেক ভাটিয়ে গিয়ে গঙ্গার উত্তর উপকূলে অবতরণ ক'রে স্থলপথে মাইল তিনেক উত্তর-পশ্চিম দিকে যাওয়া। স্থলপথে যেতে গুটি দুয়েক অতি ক্ষুদ্র নদী পড়ে। এ নদীগুলি উত্তীর্ণ হ'তে কোনো জলযানের প্রয়োজন হয় না, জানু পরিমাণ জল, বস্ত্র একটু সামলে নিয়ে পদব্রজেই পার হওয়া চলে।

ভাগলপুরে আমাদের একটি নামহীন মিলন-সঙ্ঘ ছিল, যার কথা পূর্বে কিছু কিছু বলেছি। এই সঙ্ঘের চাঁদা ছিল না, খাতাপত্র ছিল না, সদস্যসংখ্যাও আট-দশ জনের অধিক ছিল না, সুতরাং বিভূতি ছিল না। কিন্তু এই বিভূতিহীনতার ক্ষতিপূরণ হয়েছিল এর গভীরতার দ্বারা। আমাদের একতা বহুত্বকে হার মানিয়েছিল।

সাহিত্যিক যোগেন্দ্রনাথ বায় আমাদের দলের অন্যতম সদস্য ছিলেন, এবং স্বনামধন্য সাহিত্যিক বিভূতিভূষণ বন্দ্যোপাধ্যায় পরবর্তী কালে আমাদের দলের সদস্যশ্রেণীভুক্ত হয়েছিলেন। আমাদের দলের দলপতি ছিলেন ভাগলপুরের কমিশনারের পার্সনাল অ্যাসিস্টাণ্ট রায় বাহাদুর অমরেন্দ্রনাথ দাস। যে বহুবিধ কারণে ইনি দলপতি হবার যোগ্য ছিলেন, তার অন্যতম কারণ ছিল সদস্যদের দক্ষিণহস্তগুলিকে ব্যাপৃত এবং প্রসন্ন রাখবার বিষয়ে এঁর প্রবৃত্তির প্রাচুর্য। অধিবেশন

বসবার আমাদের দুটি কেন্দ্র ছিল,—প্রথমত, আমার গৃহের বৈঠকখানার ফরাসে মাঝে মাঝে ; এবং দ্বিতীয়ত, অমরেন্দ্রনাথের গৃহের গঙ্গাতীরবর্তী কম্পাউণ্ডের শ্যামশষ্পের আস্তরণের উপর সর্বদা। সম্মুখে বইতে থাকত সাগরাভিমুখগামিনী একটানা ভাগীরথী নদী, মাথার উপর সুনীল স্নেহে তাকিয়ে থাকত উন্মুক্ত আকাশ এবং যে-কোন মুহূর্তে গঙ্গাগর্ভে আত্ম-সমর্পণ করবার জন্য অদূরে অপেক্ষা করত ক্ষয়িতমূল হেলে-পড়া সেই সাহিত্যপ্রসিদ্ধ অশ্বত্থগাছ, যার শিকড়দেশে বাঁধা ডিঙি খুলে নিয়ে শরৎচন্দ্রের 'শ্রীকান্ত' উপন্যাসের ইন্দ্রনাথ ভাগলপুরের বর্ষাকালের উত্তাল গঙ্গার মধ্যে পাড়ি জমাত।

আমাদের এই চিত্তাকর্ষক দলটির সহিত পরামর্শ এবং যুক্তি ক'রে কেশববাবু সরেজমিন তদন্তের তারিখ ফেলেছিলেন এক ছুটির দিনে। আমরা মতলব করেছিলাম, মকদ্দমার দল এবং আমাদের মিলন সঙ্ঘের দল, দুটি দল একত্র হ'য়ে একটি সুবৃহৎ দল বেঁধে সমারোহের সহিত জলাভিযানে যাত্রা করা যাবে ; এবং পরপারে উপনীত হ'য়ে সরেজমিন-তদন্তের দল তদন্তের কাজ সম্পন্ন ক'রে ফিরলে গান-বাজনা, আহার চা-পান, কৌতুক-আনন্দের মধ্য দিয়ে আকাশ পথে মুক্ত বিহঙ্গের ন্যায় আমাদের জলযান ভাগলপুরের অভিমুখে পক্ষ বিস্তার করবে।

দুটি হাকিমের কথা যেখানে বর্তমান, মক্কেলদের দিক হ'তে সামান্য ইঙ্গিত পাওয়া মাত্র এক ষ্টিমার কোম্পানি একখানা ছোট সাইজের ষ্টিমার আমাদের ইচ্ছামত ব্যবহারের জন্য নিবেদন ক'রে কৃতার্থ হ'ল। মক্কেলরা সেদিনকার কয়লার খরচের মূল্য দিতে চেয়েছিল, কিন্তু রত্নখচিত মূল্যবান অঙ্গুরীয়ক উপহার দিয়ে যে ব্যক্তি অনুগৃহীত হ'তে চায়, আংটির বাক্সর দেড় টাকা মূল্য গ্রহণ ক'রে সে কি কখনো আসল ব্যাপারে ক্ষতি পৌঁছতে পারে?

নির্দিষ্ট দিনে সকাল থেকেই যাত্রার আয়োজন আরম্ভ হ'য়ে গেল। আমাদের অধিকারী অমরেন্দ্রনাথ ষ্টিমারে সকলের জলযোগের ভার গ্রহণ করেছেন। চোদ্দ-পনেরো জন বলিষ্ঠ লোকের উন্মুক্ত নদী-বায়ুর কল্যাণে সুবর্ধিত ক্ষুধা-নিবারণের ব্যবস্থা নিতান্ত সামান্য কথা নয়। সের আড়াই-তিন ময়দা এবং তদনুপাতে তরি-তরকারি যথোপযুক্ত আতিথ্য পালনের জন্য খাদ্যবস্তুতে পরিণত হবার উদ্দেশ্যে একত্র হয়েছে। ও-দিকে ভাগলপুরের সুপ্রসিদ্ধ মিষ্টান্ন টিকরি এবং গোপালভোগের জন্য মিঠুয়ানন্দন বিশ্বেশ্বর হালুয়াইয়ের দোকানে পূর্বদিনে অর্ডার দেওয়া আছে। যথাসময়ে যাতে জিনিসগুলি ঠিক এসে পৌঁছয় সে বিষয়ে তাগাদা দেবার জন্য অমরেন্দ্রনাথ তাঁর অফিসের একজন আরদালীকে বিশ্বেশ্বরের দোকানে পাঠালেন, ফেরবার পথে আমার বাড়ি থেকে সে হারমোনিয়ম নিয়ে আসবে। ষ্টিমারের পাটাতনে প্রশস্ত ফরাস রচনার জন্য শয্যার বিবিধ উপকরণ, যথা শতরঞ্চ, দরি, তোষক, জাজিম, তাকিয়া, বালিশ প্রভৃতি একত্র করা হ'তে লাগল।

বেলা বারোটার সময়ে আমাদের রওয়ানা হবার কথা। স্নানাহার সেরে পৌনে বারোটার সময়ে অধিকারী মশায়ের গৃহে পৌঁছে দেখি, আমরার মধ্যে আমিই প্রথম, আর কেউ এখনো আসে নি, এমন কি, যাদের গরজ সকলের চেয়ে বেশি সেই মক্কেলরাও অনুপস্থিত, হাকিম তো বটেই।

অমরেন্দ্রনাথের ব্যবস্থা প্রায় সম্পূর্ণ। ষ্টিমারের ডেকের উপর সুবিস্তৃত লোভনীয় শয্যা বিছানো হয়েছে। এক দিকে হারমোনিয়মের বাক্স, তার পাশে মণি মজুমদারের বেহালা। দেখে মনে হয় না, এ ফৌজদারি মামলায় সরেজমিন তদন্তে যাবার উদ্যোগ, এ যেন কোনো তরুণ রাজকুমার নৃত্যগীতবিদ্যায় পারদর্শিনী চকিতহরিণীপ্রেক্ষণা

সুন্দরীদের দ্বারা পরিবৃত হ'য়ে জলবিহারে নির্গত হবেন, তারই আয়োজন। পুষ্পের গর্ভকোষে আবৃত কৃষ্ণবর্ণ ক্ষুদ্র কীটের ন্যায় ফৌজদারি মকদ্দমার গ্লানি উৎসব-আয়োজনের গর্ভকোষে সম্পূর্ণরূপে আত্মগোপন করেছে।

একে একে সকলে এসে জুটতে লাগল। প্রথম আমার মক্কেলদের জন দুই পৈরবিকার ( তদ্বিরকার ) হাজির হ'ল ; তার পর রাজ-বনেলীর একজন সুদক্ষ মোক্তারের সহিত জন দুই কারপরদাজ ( কর্মচারী ); সর্বশেষে হাকিম কেশবচন্দ্র রায় স্বয়ং।

সমস্ত জোগাড়-যন্ত্র শেষ করতে করতে, সমস্ত জিনিসপত্র স্টিমারে ওঠাতে ওঠাতে, কোনো প্রয়োজনীয় জিনিস নিতে ভুল হ'ল কি-না বারম্বার খুঁটিয়ে দেখতে দেখতে এবং এক-আধবার ভুল খুঁজে পেতে পেতে অনেক বিলম্ব হ'য়ে গেল। পানীয় জলের তিনটে পাত্র উঠেছে তো একটা প'ড়ে আছে, পানের ডিবে দুটো এসেছে তো মসলার কৌটোটা ভুল হ'য়ে গেছে, দাবার বলগুলো মণিবাবু আসবার সময়ে তাড়াতাড়ি পকেটে পুরে এনেছেন কিন্তু ছকখানা তাঁর টেবিলের উপর প'ড়ে আছে,—এই ধরনের ছোট-খাটো ভ্রমসংশোধন শেষ হওয়ার পর গম্ভীরস্বরে তিনটে ভোঁ দিয়ে স্টিমার যখন ন'ড়ে উঠল আমাদের ঘড়িতে তখন দেড়টা। অর্থাৎ, যে সময়ে আমাদের পরপারে উপনীত হবার কথা, সে সময়ে আমরা এ পারেই অবস্থান করছি। 'পরপারে' বলতে ভবনদীর পারে নিশ্চয়ই বলছি নে, গঙ্গানদীর পারেই বলছি, কিন্তু আমাদের দলের মধ্যে অন্তত দুজন যে সেদিন ভবনদীর বক্ষে পরপারের ভেলায় ক্ষণকালের জন্য সওয়ার হয়েছিলাম, সে বিষয়ে বিন্দুমাত্র সন্দেহ নেই।

মিনিট দশ-পনেরো সোজা হ'য়ে ব'সে সকলে মিলে উৎসাহের সহিত গল্প-গুজব এবং হাস্য-কৌতুক চালানো গেল। কিন্তু অনতিবিলম্বেই

বোঝা গেল, সে উৎসাহের তরঙ্গ ভঙ্গে বেশ একটু মন্দা দেখা দিয়েছে। ছুটির দিনের মধ্যাহ্ন-ভোজনটা সেদিন সকলেরই কিছু জুৎসই হয়েছিল, তার উপর নদীবক্ষের শীতল ঝিরঝিরে বায়ু; এই দুই সুযোগের সুবিধা গ্রহণ ক'রে মায়াবী বালিশ এবং মায়াবিনী তাকিয়াগুলো আকর্ষণের এমন উৎপাত লাগালে যে, একে একে সকল উৎসাহ তাদের সুকোমল অঙ্কে সমাধিলাভ না ক'রে নিস্তার পেলে না।

মক্কেলরা ডেকের পিছন দিকে কি করছিল বলতে পারি নে, কিন্তু আমাদের দিকে সকলেই, মায় রাজ-বন্দীর বিহারী মোক্তার সাহেব, একযোগে ঐকতানে সুনিদ্রার প্রশস্তি-কীর্তন লাগিয়েছিলেন। মাত্র আমরা তিনটি প্রাণী জেগে ছিলাম। আমি আর মণিবাবু দাবার ছক পেতে মুখোমুখি হ'য়ে খেলতে বসেছিলাম,—আর আমাদের অন্তরঙ্গ বন্ধু মতীন্দ্রমোহন বসু অস্থিরভাবে চতুর্দিকে ঘুরে ঘুরে বেড়াচ্ছিলেন আর বলছিলেন, বরং দাবাখেলাকে কোনমতে সহ্য করা যেতে পারে, কিন্তু এমন ক'রে নাক ডাকিয়ে ঘুমোনোকে কিছুতেই নয়। ও-কায একান্তই যদি করতে হয়, তা হ'লে বাড়ি কোন অপরাধ করেছিল?

কথাটা যে এক দিক দিয়ে সমর্থনের যোগ্য, সে বিষয়ে মণিবাবু এবং আমি একমত হলাম, কিন্তু মিনিট পাঁচ-সাত পরে উচ্চতর এক নাসিকা-ধ্বনিতে কৌতূহলী হ'য়ে পিছন ফিরে চেয়ে দেখি, সমস্ত দেহ প্রসারিত ক'রে মতিবাবু প্রসন্নভাবে 'ও কায' ক'রে চলেছেন। নাসিকা-ধ্বনিতে যে সুর, তার অর্থ হচ্ছে, রামচন্দ্র। এ ঘুমের সঙ্গে বাড়ির ঘুমের তুলনাই হয় না! বাড়ি বেচারা কাছে থাকলে সেদিন অপ্রতিভের একশেষ হ'ত।

তখন বিশ্ব জুড়ে সাম্যবাদের নীতি প্রবল হ'য়ে উঠেছে; রাজনৈতিক ক্ষেত্রে রাজা ও প্রজার মধ্যে বৈষম্য বিচার বারংবার অস্বীকৃত হ'য়ে

চলেছে। মণিবাবু এবং আমার চক্ষেও সাম্যদর্শন তখন এমন ঘনীভূত হ'য়ে এসেছে যে, কাঠের হ'লেও রাজা এবং মন্ত্রীর বৈষম্য সব সময়ে আমরা ঠাহর করতে পারছি নে,—রাজা চালতে মন্ত্রী চালছি, আবার কখনো বা মন্ত্রী চালতে রাজা। তখন স্পষ্ট বোঝা গেল, এরূপ অবস্থায় একমাত্র কর্তব্য, মহাজনো যেন গতঃ স পন্থাঃ নীতি অবলম্বন করা। আপাতত যতীন্দ্রমোহন-মহাজন নিদ্রাগত হয়েছেন, সুতরাং নিদ্রাই একমাত্র পন্থা। দাবা তুলে ফেলে আমরা দু'জনে দুটো বালিশের পাশের দিকে মাথা রেখে একাগ্রভাবে 'ঐ কার্য' আরম্ভ ক'রে দিলাম। নাসিকা-যন্ত্রের যে ঐকতান বাদন চলেছিল, আমরা দুজনেও তাতে নূতন কোন সুর যোগ করেছিলাম কি না, সে কথা অবশ্য আমাদের জানবার কথা নয়।

একটা গভীর ধক্ ধক্ ধক্ ধক্ শব্দ করতে করতে ষ্টিমার এগিয়ে চলেছিল। সে শব্দ নিদ্রার বিঘ্ন উৎপাদন না ক'রে বরং একটা ঘুমপাড়ানিয়া ছন্দের সৃষ্টির দ্বারা আমাদের নিদ্রাকে ঘনীভূত ক'রেই চলেছিল। কতক্ষণ ঘুমিয়েছিলাম জানি নে, ষ্টিমারের বাঁশির ঘন ঘন বিকট শব্দে জাগ্রত হ'য়ে দেখলাম, গঙ্গার উত্তর উপকূল নিকটবর্তী হয়েছে এবং খানিকটা দূরে উচ্চ পাড়ের উপর এক দল লোক এবং একটা হাতী দাঁড়িয়ে আছে।

দূর থেকে দেখেও বনেলীর লোকেরা চিনতে পারলে, হাতীটা তাদেরই হাতী। আমার মক্কেলদেরও একটা হাতী আসবার কথা ছিল, কিন্তু তাদের নিজেদের হাতী নয়, ধার-করা অনুগ্রহের হাতী। হয়তো শেষ পর্যন্ত অনুগ্রহের আশ্বাস প্রত্যাহৃত হয়েছে। সওয়ারি ব্যতিরেকে উকিল সাহেব কি উপায়ে সরেজমিনে উপস্থিত হবে, এ হ'ল তাদের দারুণ দুশ্চিন্তা।

এক ফুৎকারে কেশববাবু সে আশঙ্কা উড়িয়ে দিলেন; বললেন, "তোমাদের হাতী আসে নি তার জন্যে কাজ আটকে থাকবে না কি? ঐ হাতীতেই আমরা সকলে যাব।"

আমার মক্কেল বললে, "হুজুর, বনেদীর ও হাঁথি তো আমরা জানি। ও হাঁথিতে বেশি লোক সওয়ার হ'তে পারবে না।"

কেশববাবু বললেন, "বেশি লোকের দরকার কি? হাতীতে মোক্তার সাহেব, উপেনবাবু আর আমি যাব। বাকি তোমরা যেমন ক'রে হোক পৌঁছো, না পৌঁছলেও ক্ষতি নেই।"

হাকিমের এ ব্যবস্থায় আমার মক্কেলের দুশ্চিন্তা দূরীভূত হ'ল। কিন্তু হাকিম হ'লে কি হবে? হাকিমও শেষ পর্যন্ত মানুষ ছাড়া আর কিছুই নয়। মানুষ ব্যবস্থা করে, আর দৈব কনিষ্ঠাঙ্গুলির তাড়নায় নিমেষের মধ্যে তা উল্টে দেয়।

দেখে-শুনে ঘাটের ঠিক সুবিধামতো জায়গায় ষ্টিমার লাগাতে প্রায় আধ ঘণ্টা সময় অতিবাহিত হ'ল। তার মধ্যে আমরা বিস্কুট ও মিষ্টান্নসহযোগে চা পান সেরে নিলাম। তদন্তের কাজ শেষ ক'রে এসে প্রত্যাবর্তনের পথে নিরন্তর আহার আর পান, হাস্য আর কৌতুক চালানো যাবে। সেই আনন্দময় ভবিষ্যতের কল্পনা মনের মধ্যে জাগ্রত রেখে আমরা সরেজমিনের দল ষ্টিমার পরিত্যাগ ক'রে তীরে অবতরণ করলাম।

ষ্টিমার থেকে পারে উঠে শোনা গেল, আমার মক্কেলদের পক্ষেও একটা হাতী উপস্থিত হয়েছিল; সে হাতীটা বৃহৎ আকারের দস্তুর হাতী। অকারণ বেলা দশটার সময়ে উপস্থিত হ'য়ে অপেক্ষা ক'রে ক'রে অধীর হ'য়ে হাতীর মাহুত আধ ঘণ্টাটাক আগে হাতী নিয়ে ফিরে গেছে। আমাদের অবশ্য ঘণ্টা দুই-আড়াই বিলম্ব হয়েছিল; কিন্তু তাই ব'লে বেলা দশটা থেকে তার জের টেনে সাড়ে পাঁচ ঘণ্টা বিলম্বের মতো অধীর হওয়া মাহুতের পক্ষে উচিত হয় নি। ধার-করা অনুগ্রহের হাতী, সেজন্য আমার মক্কেলরা জোর ক'রে আটকে রাখতে পারে নি; বিশেষত পূর্বে এই সরেজমিন তদন্তেরই আর এক তারিখে কোনো কারণে হাকিম আসতে না পারায় অপেক্ষা ক'রে ক'রে হতাশ হ'য়ে ফিরে যাওয়ার কষ্টকর নজির ছিল।

সে যাই হোক, অল্পকাল আলোচনার পর মক্কেলদের উভয় পক্ষই একমত হ'ল যে, ষ্টিমার থেকে একটি মাত্র হাতী দেখে কেশববাবু যে ব্যবস্থা করেছিলেন, তা ছাড়া নান্য পন্থাঃ বিদ্যতে গমনায়। হাতীটি বৃহৎ আকারের না হ'লেও একেবারে ছোটও নয়; মাঝারি আড়ার। মাহুত সহ কেশববাবু, মোক্তার সাহেব ও আমি—এই চারজনের স্থান একরকম হ'তে পারে। মাহুত হাতীকে উপবেশন করালে আমরা সকলে উঠে বসলাম। কেশববাবু বসলেন মাহুতের ঠিক পিছনে, মোক্তার সাহেব দক্ষিণ দিকের পৃষ্ঠে, আমি বাম দিকের।

মাহুতের আদেশে হাতী দল্‌মল্‌ ক'রে উঠে দাঁড়িয়ে চলতে আরম্ভ করলে। হাতীর পেটের উপর দু পা ঝুলিয়ে শক্ত ক'রে দড়ি ধ'রে আমি

সন্তর্পণে ব'সে রইলাম। পূর্ণিয়ায় থাকতে বাল্যকালে এক-আধবার হাতী চড়বার সুযোগ হয়েছিল, তারপর দীর্ঘকাল পরে আজ এই পুনরায়। মনের মধ্যে বেশ একটা সানন্দ উত্তেজনা বোধ করতে লাগলাম।

পল্লীর ভিতরের পথ ধ'রে আমাদের গজ মহারাজ চললেন হেলতে দুলতে লীলায়িত গতিভরে। আমরাও সেই হেলা-দোলার ছন্দের সঙ্গে ছন্দ মিলিয়ে দুলতে দুলতে চললাম। গজেন্দ্রগমনের তালে তালে গজেন্দ্রের গলদেশে বিলম্বিত ঘণ্টি বাজতে লাগল টুং-টাং টুং-টাং রবে। কৌতুকোল্লসিত ছেলেমেয়ের দল চতুর্দিক থেকে দ্রুতগতিতে ছুটে এসে পথপার্শ্বে জমতে লাগল হাতী দেখবার আগ্রহে। গৃহাঙ্গণ হ'তে চকিত-নয়না পুরস্ত্রীগণ সকৌতূহল নেত্রে গজ এবং গজের উপরে উপবিষ্ট চারটি বিচিত্র আকৃতি এবং পরিচ্ছদের আরোহীকে পর্যবেক্ষণ করতে লাগল।

দেখতে দেখতে গ্রাম শেষ ক'রে আমরা উন্মুক্ত প্রান্তরে প্রবেশ করলাম। খামারে খামারে গৃহস্থেরা শস্যের পরিচর্যায় রত; ক্ষেত্রে ক্ষেত্রে কৃষকেরা তরি-তরকারির পাট করছে। গ্রামাঞ্চলে হাতী অজানা বস্তু না হ'লেও প্রতিদিবসের সাধারণ জিনিসও একেবারে নয়,—ঘণ্টার শব্দে উৎসুক হ'য়ে কাযে বিরতি দিয়ে সকলেই ক্ষণকালের জন্য চেয়ে দেখছে। এক জায়গায় গোটা চার-পাঁচ গরু নিশ্চিন্ত মনে চ'রে বেড়াচ্ছিল, ঘণ্টার শব্দে তাকিয়ে দেখে, ভয়েই হোক অথবা কৌতুকেই হোক, উৎকর্ণ হ'য়ে পুচ্ছ তুলে লাফাতে লাফাতে ছুটে পালাল। অদূরে গোটা দুই কুকুর, হাতী দেখেই হোক অথবা গরুদের লাফালাফি দেখেই হোক, তারস্বরে চিৎকার আরম্ভ ক'রে দিলে।

শরৎ-অপরাহ্ণের নির্মল আকাশে আনন্দের প্রসন্নতা; বাতাসে সুশীতল স্পর্শ। নদীর তীরে তীরে সুদূরবিস্তৃত কাশবনের হিল্লোলিত

শীর্ষদেশে শুভ্রের উল্লাস। এই অপরূপ পরিবেশের মধ্য দিয়ে আমাদের গজরাজ ধীর মন্থর একটানা ছন্দে গন্তব্যস্থলের অভিমুখে এগিয়ে চলেছেন। আমাদের মনের মধ্যেও এমন একটা অবর্ণনীয় আনন্দের উদ্দীপনা, একমাত্র সরেজমিন তদন্তে গমনের ব্যাপারের দ্বারা যার কারণ নির্ণয় করতে গেলে ভুল হবে। প্রসন্ন-নিশ্চিন্ত চিত্তে আমরা কথোপকথন করতে করতে হেলতে দুলতে চলেছিলাম। কিন্তু আমাদের মনের এই আনন্দঘন অবস্থার মধ্যে মহা এক দুর্বিপাক নিঃশব্দপদসঞ্চারে আমাদের অগ্রে এসে দাঁড়িয়ে ছিল, তার সামান্যতম আভাসও আমরা টের পাই নি।

গ্রাম ছাড়িয়ে পোয়াটাক পথ এগিয়ে আসার পর হঠাৎ এক সময়ে মাহুতকে সম্বোধন ক'রে কেশববাবু ব'লে বসলেন, "তুম পিছে আ কর বয়ঠো, হাম হাঁথি চালায় গা।" (তুমি পিছনে এসে ব'সো, আমি হাতী চালাব।)

প্রস্তাবটা আমার ভাল লাগল না,—মাহুতেরও না। বিনীত কণ্ঠে সে বললে, "হুজুর, নয়া হাঁথি, পুরা শায়েস্তা অবতক্ নহি হুয়া হায়,—বিগড়নে সে তাজ্জব নহি।" (হুজুর, নতুন হাতী, পুরো দমিত এ পর্যন্ত হয় নি; বিগড়োয় যদি, আশ্চর্য হবার কিছু থাকবে না।)

ঈষৎ উচ্ছ্বসিত কণ্ঠে কেশববাবু বললেন, "আরে নেহি, নেহি,—নেহি বিগড়েগা। ইয়ে কি তুমহারা হাঁথি হায়?—ইয়ে তো ছাগল হায়।" (আরে, না না, বিগড়োবে না। এ কি তোমার হাতী? এ তো একটা ছাগল।)

বাহনের প্রতি তাচ্ছিল্য প্রকাশে বাহক বোধ করি অপমানিত বোধ করলে। কোনো উত্তর না দিয়ে, সম্ভবত ঈষৎ রুষ্ট মুখে, সে নিঃশব্দে চালিয়ে চলল।

কেশববাবুর কথার উত্তর দিলাম আমি; বললাম, "এ হাতী যদি ছাগল হয় কেশববাবু, আমরা তা হ'লে ইঁদুর। ইঁদুরের পক্ষে ছাগল যথেষ্ট, সে কথা আপনি নিশ্চয় স্বীকার করবেন। তা ছাড়া, একটা কথা জিজ্ঞাসা করব?"

স্মিতমুখে কেশববাবু বললেন, "ভয় পাচ্ছেন বুঝি?—কি কথা বলুন না?"

বললাম, "হাতী চালাবার অভিজ্ঞতা আছে তো?"

সহাস্যমুখে কেশববাবু বললেন, "যথেষ্ট আছে। আসামে ছিলাম অত দিন, আর হাতী চালাবার অভিজ্ঞতা নেই? আর, আসামের সে কি হাতী উপেনবাবু?—সে যেন এক একটা ঐরাবত! আর, বেঁটে-খাটো, এতটুকু—এ আবার হাতী না কি? না বসিয়ে লাফ মেরে এ হাতীর পিঠে চড়া যায়।"

স্বর্গলোকের অধিবাসী নই, সুতরাং ঐরাবত সম্বন্ধে কোনো তর্ক তুললাম না, বললাম, "কিন্তু বেঁটে মানুষের গুণ্ডা হ'তে তো আটক নেই কেশববাবু?"

কেশববাবু বললেন, "না, তা নেই, কিন্তু বেঁটে মানুষ গুণ্ডা হ'লে মাথায় অঙ্কুশ মেরে সহজেই সায়েস্তা করা যায়। আপনার কিছু ভয় নেই, দেখুন না, কেমন চালাই।" তারপর মাহুতকে সম্বোধন ক'রে পুনরায় বললেন, "এই মাহুত, তুম হামারা পিছে আ কর্ বয়ঠো। হামকো হাথি চালানে দেও।" (এই মাহুত, তুমি আমার পিছনে এসে ব'স। আমাকে হাতী চালাতে দাও।)

কেশববাবুকে নিরস্ত করতে মাহুত আরও এক-আধ বার ক্ষীণভাবে চেষ্টা করলে, কিন্তু হাকিম-মানুষের সঙ্গে বেচারা কতক্ষণ যুঝতে পারে? অগত্যা উঠে এসে একেবারে হাতীর পিছন দিকে বসল,—

বোধ হয় কেশববাবুর সঙ্গে সহযোগিতার দূরতম স্থান বেছে নিয়ে। সম্ভবত মনে মনে একটু রেগে গিয়েছিল।

সোৎসাহে কেশববাবু মাহুতের স্থান অধিকার ক'রে বসলেন।

মানুষের মতো কথা কইতে পারে না ব'লে ইতরপ্রাণীকে আমরা যতটা নিবোধ মনে করি, বস্তুত সব সময়ে তারা ততটা নির্বোধ নয়। মনুষ্যসুলভ বুদ্ধির অভাব তারা পরিপূরিততর করে তাদের প্রখর সহজ বুদ্ধির দ্বারা। কাঁধের উপরে কর্তৃত্বের রদবদল হয়েছে, সে কথা আমাদের হাতী নিমেষের মধ্যে বুঝে নিয়েছে, এবং সঙ্গে সঙ্গে এ কথাও সিদ্ধান্ত করেছে যে, নূতন কর্তৃত্বকে স্বীকার ক'রে চ'লে শান্ত ব'লে পরিগণিত হওয়ার দুর্নাম সে কিছুতেই সহ্য করবে না। তার প্রথম লক্ষণ সে দেখালে তার এতাবৎ লীলায়িত ছন্দের গতি ভঙ্গ ক'রে। যে মসৃণ মন্থর তালে এতক্ষণ সে চলছিল ক্ষণে ক্ষণে তার লয় খণ্ডিত হ'তে লাগল।

ব্যাপারটা আমার চেয়ে কম উপলব্ধি করেন নি কেশববাবু,—বেটেকে ঈষৎ সায়েস্তা করবার অভিপ্রায়ে মস্তকে মৃদু অঙ্কুশাঘাত ক'রে বললেন, "চল্ শ্যাম।"

নানাবিধ স্বতন্ত্র নাম থাকলেও 'শ্যাম' যে হস্তীগণের চিরচলিত সাধারণ সম্বোধন, সে কথা নিশ্চয়ই অনেকেরই জানা আছে। হস্তীমাত্রেই শ্যাম, কিন্তু বৃন্দাবনের শ্যাম নয় ব'লে হস্তিনীরা রাধা নয়,—হস্তিনীরাও শ্যাম। হাতীকে চালাতে হ'লে 'চল্ শ্যাম,' বসাতে হ'লে 'বৈঠ্ শ্যাম', ওঠাতে হ'লে 'উঠ্ শ্যাম' প্রভৃতি বোল ব্যবহার করতে হয়, হস্তীচালনা বিদ্যা এটুকু প্রাথমিক জ্ঞান আমারও ছিল।

বেটে অঙ্কুশাঘাতের প্রতিবাদ জানালে পথ থেকে প্রান্তরে পদার্পণ ক'রে। হাতীই যে স্বেচ্ছায় মাঠে উঠেছিল, সে কথা বুঝতে আমার বাকি

ছিল না; শুধু কথাটা মোলায়েম করবার উদ্দেশ্যে বললাম, "মাঠে উঠলেন কেন কেশববাবু? পথ ধ'রেই চলুন না।"

কেশববাবু বললেন, "মাঠ দিয়েই একটু যাওয়া যাক না। এখানে মাঠে আর পথে বিশেষ কি প্রভেদ আছে?"

তা অবশ্য নেই, কিন্তু হাতীর পূর্ববর্তী এবং পরবর্তী গতি এবং মতির মধ্যে যে মারাত্মক প্রভেদ বেড়ে উঠছে, তারই হ'ল প্রশ্ন। কিন্তু গুরুতর অবস্থায় ঘাবড়ে দেওয়া উচিত নয় ব'লে আর কোনো মন্তব্য করলাম না।

পথ আমাদের বাঁ দিকে প'ড়ে ছিল, আর ক্রমশই আমরা পথ থেকে দূরে স'রে যাচ্ছিলাম। কেশববাবুও নিশ্চয়ই এ ব্যাপারটা পছন্দ করছিলেন না। পথ হারিয়ে অনভিপ্রেত স্থানে না গিয়ে পথ ধ'রে চলতে পারলে অন্তত একটা দিক বজায় থাকে। তাই পথে পড়বার উদ্দেশ্যে কেশববাবু উচ্চকণ্ঠে বললেন, "বাঁয়ে শ্যাম, বাঁয়ে।" তারপর তাঁর আদেশ যাতে প্রতিপালিত হয়, তদ্বিষয়ে প্ররোচনা দানের অভিপ্রায়ে হাতীর মাথায় অঙ্কুশ দিয়ে আঘাত করলেন। ফল হ'ল ঠিক বিপরীত। হঠাৎ একটা হেঁচকা টান মেরে ঊর্ধ্বশ্বাসে হাতী মারলে দৌড়। কোনো রকমে আমরা পড়তে পড়তে দড়ি আঁকড়ে সামলে গেলাম।

পিছন দিক হ'তে মাহুত উচ্চৈঃস্বরে বললে, "কুছ মৎ কীজিয়ে হুজুর। হাথি গরমা গিয়া হায়, থোড়া দৌড়নেসে আপনে হি ঠণ্ডা হো যায়গা।" (কিছু করবেন না হুজুর। হাতী গরম হ'য়ে গিয়েছে, কিছু দৌড়লে আপনিই ঠাণ্ডা হ'য়ে যাবে।)

অগত্যা তাই। বিপদসঙ্কুল সম্ভাবনাভীষণ ভবিষ্যতের দিকে তাকিয়ে আমরা মনে মনে ত্রাহি ডাক ছাড়তে লাগলাম,—আর মত্ত মাতঙ্গ হুদ্দাড়িয়ে ছুটে চলল তার স্বেচ্ছানির্বাচিত পথে।

প্রায় আধ মাইল পথ নিরন্তর ধাবনের পর অদূরে একটা উচ্চ বৃক্ষ দেখতে পেয়ে হাতী সেই দিকে তার গতি পরিবর্তিত করলে। মত্ত অবস্থায় হাতীর প্রধান কাম্য হয় আরোহীকে বিনাশ করা, আর বিনাশ করবার যতগুলি উপায় তার জানা থাকে তার অন্যতম হচ্ছে, এমন গাছের তলা দিয়ে ছুটে যাওয়া যার শাখা তাকে আঘাত না ক'রে করে আরোহীকে। এ বিষয়ে হাতীদের অনুমানশক্তি অদ্ভুত। আমার আশঙ্কা হ'ল, হয়তো সেই উদ্দেশ্যেই হাতী গাছ লক্ষ্য ক'রে ছুটছে। কিন্তু সৌভাগ্যক্রমে দূর থেকে দেখেই বুঝলাম, গাছের নিম্নতম শাখাও আমাদিগকে আঘাত করবার নাগালের বাইরে। সুতরাং সে ভয় অন্তর্হিত হ'ল।

কিন্তু গাছই যে হাতীর লক্ষ্য ছিল, সে কথা অনুমান করা আমাদের ভুল হয় নি। দৌড়তে দৌড়তে গাছতলায় পৌছে সহসা সে থম্ ক'রে পাথর হ'য়ে দাঁড়িয়ে পড়ল, আমরাও দলমলিয়ে উঠে কোনো প্রকারে সামলে গেলাম। মাহুত বললে, গাছের ছায়ায় মিনিট পাঁচ-সাত দাঁড়ালেই ঠাণ্ডা হ'য়ে যাবে।

ঘুরে ঘারে অপথ কুপথ দিয়ে আমরা কিন্তু অকুস্থানের কাছাকাছিই এসে পৌছেছিলাম। কিছুদূরে একটা গ্রাম দেখা যাচ্ছিল; মাহুত বললে, ঐ গ্রামেরই উত্তর দিকে অকুস্থান। হাতী ঠাণ্ডা হওয়ার পর মাহুত চালিয়ে নিয়ে গেলে তথায় পৌছতে মিনিট দশেকের বেশি লাগবে না।

যাক। কোনো প্রকারে প্রলয়-প্রলয় বিপদ থেকে উত্তীর্ণ হ'য়ে স্বস্তির নিশ্বাস ফেলে বাঁচলাম। গাছতলায় এসে হাতীর দাঁড়িয়ে পড়বার মতি হয়েছিল তাই রক্ষে,—নইলে সর্বনাশের কোন্ মুখে যে নিয়ে গিয়ে ফেলত, কে বলতে পারে। কিন্তু হায়, তখন যদি জানতাম, এ পর্যন্ত যে ব্যাপারটুকু ঘটেছে তা আসল পালার অকিঞ্চিৎকর গৌরচন্দ্রিকা মাত্র,

তা হ'লে কি মোক্তার সাহেবের দৃষ্টান্ত অনুসরণ করতে বিন্দুমাত্র কুণ্ঠা বোধ করি।

মাহুতকে বাদ দিয়ে আমাদের তিনজনের মধ্যে সর্বাপেক্ষা বুদ্ধিমান ব্যক্তি ছিলেন মোক্তার সাহেব। নিমেষের মধ্যে তিনি সার সিদ্ধান্ত ক'রে ফেললেন, যে কারণেই হোক উন্মত্ত হস্তী একবার যখন গতিরোধ ক'রেছে, তখন একমাত্র কর্তব্য হচ্ছে, অবিলম্বে তার পিঠ থেকে নেমে পড়া। তারপর পুনরায় ওঠা-না-ওঠা প্রশ্নের বিবেচনা নিরাপদ মৃত্তিকার উপর দাঁড়িয়ে তৎকালীন অবস্থা বুঝে পরে করলেই চলবে। এমন এক ধরনের শারীর প্রচেষ্টার অবস্থা তিনি ব্যক্ত করলেন, যার জন্যে মাহুতকে তাড়াতাড়ি নেমে প'ড়ে হাতীর লেজের সাহায্যে কোনো রকমে তাঁকে নামিয়ে নিতেই হ'ল।

মোক্তার সাহেবের কর্মপটুতা দেখে আমি ঈর্ষান্বিত হলাম। হায়, হায়! আমি যদি প্রথমে এই কৌশল অবলম্বন করতাম তা হ'লে কত পাকা কাজই না হ'ত! অবশ্য একই সময়ে এক ধরনের শারীর প্রচেষ্টা দুজন ব্যক্তির যে হ'তে পারে না তা নয়,—বিশেষত মত্ত হাতীর পিঠে একনাগাড়ে মাইল দেড়েক দৌড় দেওয়ার পর, কিন্তু অত পিঠোপিঠি একই কথা উত্থাপিত ক'রলে পাছে পরবর্তী লোকের সততার বিষয়ে সংশয় দেখা দেয়, সেই কথা ভেবে কুণ্ঠা বোধ করতে লাগলাম।

অপর কোন উপায়ে মৃত্তিকার স্পর্শলাভ ক'রে ধন্য হ'তে পারি মনে মনে চিন্তা করছি, এমন সময়ে হাতীর পিঠের সমস্ত চামড়াটা বার দুই ঝাঁকে উঠল। তার অর্থ তখন ঠিক বুঝতে পারিনি, পরে কিন্তু বুঝেছিলাম, আমরা দুজনে তখনো যে তার পিঠের ওপর অবস্থান করছিলাম তারই প্রতিবাদ। আমার বিশ্বাস, ভূমিতলে মাহুতকে দেখতে পেয়ে হাতীর ব্রহ্মরন্ধ্র পর্যন্ত জ্ব'লে উঠেছিল। যে তার পরিচর্যা

করে, যে আহার যোগায়, যে তাকে চালিত করে, যাকে সে স্বীকার করেছে, সেই মাহুত মাটির উপরে, আর দুজন অর্বাচীন অবান্তর ব্যক্তি পিঠ আঁকড়ে ব'সে থাকে?—তবে দাও তাদের ফেলে।

সঙ্গে সঙ্গে হাতীর সমস্ত দেহ আলোড়িত হ'তে আরম্ভ করলে,—পেট পর্যন্ত তো নিশ্চয়ই,—বোধ করি পা পর্যন্তও। সে কি ভীষণ আর দুরন্ত আলোড়ন, তার তিক্ত অভিজ্ঞতা যার নেই সে হৃদয়ঙ্গম করতে পারবে না। এ-পাশে ও-পাশে, দক্ষিণে বামে, অগ্রে পশ্চাতে। ফেলে দেয় আর কি। দু হাতে দু দিকের দড়ি সজোরে চেপে ধ'রে হাতীর পিঠের উপরকার শয্যার সহিত নিজের দেহের যোগ কোনোমতে বজায় রাখতে লাগলাম। ডান পাশে ঈষৎ পিছন ফিরে তাকিয়ে দেখি, স্থূলদেহ খাকি রঙের হাফপ্যাণ্ট পরা কেশববাবু হাতীর কাঁধের উপর দু হাত আর দু হাঁটুর উপর ভর দিয়ে হামাগুড়ি দেওয়ার ভঙ্গীতে ব'সে অতি কষ্টে বিপদ সামলাচ্ছেন।

চতুর্দিকে শতাবধি লোক জ'মে গেছে। নির্বাক আতঙ্কে কিংকর্তব্য-বিমূঢভাবে তারা তাকিয়ে আছে, বোধ করি আমাদের দুজনের অপমৃত্যু দেখবারই অপেক্ষায়। কারো কিছু বলবার নেই বা করবার নেই। উৎকট পরিণতির দুশ্চিন্তায় সকলের স্নায়ুতন্ত্র শিথিল হ'য়ে গেছে।

হঠাৎ দেখি নিঃশব্দ পদে সামনে এসে দাঁড়িয়েছে মৃত্যু,—দুর্বার, সুনিশ্চিত, অনতিবর্তনীয় মৃত্যু। চোখাচোখি হ'তেই সহাস্যমুখে সে বললে, নিতে এসেছি ভাই। চল তা হ'লে আমার সঙ্গে। বিস্মিত হ'য়ো না, দুঃখ ক'রো না। এর আগে কোটি কোটি লোকের তোমার চেয়ে ভয়ঙ্কর অপমৃত্যু ঘটেছে। কেউ আগুনে পুড়েছে, কেউ জলে ডুবেছে, কেউ বা ট্রেনের চাকায় কাটা পড়েছে। তুমি যে অপমৃত্যুতে

"মারা যাবার দলের একজন নও, তোমার যে আত্মীয়স্বজনবেষ্টিত পালঙ্কের উপরে স্বাভাবিক মৃত্যু ঘটবে, এমন প্রতিশ্রুতি কে তোমাকে দিয়েছে ?

সত্যি। কিন্তু তাই ব'লে এত শীঘ্র! চোখের দুই কোল একটু যেন ভিজে এল। নিমেষের মধ্যে মনে প'ড়ে গেল স্নেহময়ী জননী ও স্ত্রী-পুত্র-কন্যার মুখ, বিদায়কালে যাদের ব'লে এসেছি—রাত নটার মধ্যে ফিরে আসব। ফিরে হয়তো যাব, কিন্তু যে দেহ নিয়ে এসেছিলাম সে দেহ নিয়ে নয়; দলিত পিষ্ট নিষ্প্রাণ এক শোচনীয় দেহ নিয়ে। আমার সেই নিদারুণ প্রত্যাবর্তন দেখে গৃহে যে-হাহাকার উঠবে, তার করুণ রোল যেন কানে এসে পৌঁছল।

সমস্ত অন্তরিন্দ্রিয় আচ্ছন্ন হ'য়ে উঠল একটা স্তিমিত উদাস বৈরাগ্যে। কেমন ধীরে ধীরে অলক্ষিতে একটা ঘটনার পর আর এক ঘটনা মানুষকে পৌঁছে দেয় নিশ্চিত মৃত্যুর মুখে, নিমেষের মধ্যে মনের আকাশে খেলে গেল সেই ঘটনাবলী, যা আমাকে আজ এই কদর্য মৃত্যুর হাতে সমর্পণ করেছে। সরেজমিন তদন্তের তারিখ পড়া, তার সঙ্গে জড়িয়ে স্টিমার পার্টির ব্যবস্থা, স্টিমার পার্টির উদ্যোগে ঘণ্টা দুই বিলম্ব হ'য়ে যাওয়া, তার ফলে আমাদের হাতী ফিরে যাওয়ায় কেশববাবুর সঙ্গে এক হাতীতে আরোহণ এবং সর্বোপরি কেশববাবুর হাতী চালাবার দুর্মতি! বাঃ! চমৎকার! আয়োজনের পৌর্বাপর্য দেখে মনের মধ্যে একটা অদ্ভুত কৌতুকরস অনুভব করতে লাগলাম। সব মৃত্যুতেই এইরূপ আয়োজন হ'য়ে থাকে, আমরা শুধু ভাল ক'রে চেয়ে দেখি নে।

এদিকে সমানে কুৎসিত নিষ্ঠুর নির্দয় আলোড়ন চলেছিল, বিরামহীন বিরতিহীন আক্রোশে।

হঠাৎ মনে হ'ল একটা কথা। এখানে এত লোকের মধ্যে দাঁড়িয়ে কোনো দুর্ঘটনা ঘটলে, জীবিত অবস্থাতেই হোক অথবা মৃত অবস্থাতেই

হোক, যা-হয় একটা গতি হ'তে পারবে; কিন্তু উৎকটের (মত্ত হস্তীর নাম উৎকট) মতিস্থির তো কিছু নেই, হঠাৎ খেয়ালবশে আলোড়ন পরিত্যাগ ক'রে পুনরায় যদি দৌড় মারে,—আর এবার নিভুর্লভাবে হিসাব ক'রে নিম্নশাখা বৃক্ষের তলদেশ ভেদ করবার সুযোগে বৃক্ষকাণ্ডের আঘাতে আমাদের দুজনের মস্তক চূর্ণ করে, তা হ'লে সেই নির্জন বন্ধুহীন প্রান্তরে 'আহা' বলবার পর্যন্ত কেউ থাকবে না!

সুতরাং, আর দ্বিতীয় কথা নয়,—মরেছি তো মরতে আছি,—যাঁহাতক হাতী বাম দিকে হেলা অমনি সঙ্গে সঙ্গে 'দুর্গা' ব'লে দু হাত ছেড়ে দিয়ে ঝুপ ক'রে মাটিতে পড়া। প্রথমে মস্তিষ্কের মধ্যে একটা আঘাত পেয়ে মাথাটা গেল ঘুরে, পায়ের ভরে দাঁড়াতে না পেরে ব'সে পড়লাম; কিন্তু তখনি উঠে প'ড়ে হাত দশেক দূরে স'রে গিয়ে দাঁড়ালাম।

আঃ, বেঁচে গেছি! বেঁচে গেছি! মৃত্তিকার কল্যাণময় স্পর্শে সমস্ত দেহের মধ্যে জীবন তড়িতাযিত হ'ল। পুনরায় রঙিন হ'য়ে উঠল বৈরাগ্যপাংশু ধরিত্রী।

কিন্তু কেশববাবু?

হাতীর দিকে তাকিয়ে দেখি, হাতী তেমনি ভাবেই দুলে চলেছে, আর, গভীরচিন্তিত মুখে তার কাঁধে ব'সে হাতে-হাঁটুতে ভর দিয়ে দুলছেন কেশববাবু। তাড়াতাড়ি মাহুতের কাছে গিয়ে বললাম, "তুমি উঠে প'ড়ে হাতীকে সামলাও। বাবুকে বাঁচাও।"

মাহুত বললে, "সর্বনাশ! এখন হাতীর দেহে একটি আঙুল ছোঁয়ালে হাতী দৌড় মারবে, আর, তা হ'লে বাবুকে কিছুতেই বাঁচানো যাবে না।"

বললাম, "তবে উপায়?"

"চুপচাপ অপেক্ষা করা।"

"হাতী আপনা-আপনি ঠাণ্ডা হবে ব'লে মনে হয় তোমার ?"

উপর দিকে হাত দেখিয়ে মাহুত বললে, "খোদার মর্জি হ'লে হ'তে পারে।"

এমন সময় ধপ ক'রে একটা শব্দ হ'ল। তাড়াতাড়ি এগিয়ে গিয়ে দেখি, হাতীর সামনের দিকের বাঁ পায়ের একটু পিছন দিকে প'ড়ে আছেন কেশববাবু। হাতীর কাঁধ থেকে প'ড়ে গেছেন অথবা লাফিয়ে পড়েছেন, তা ঠিক বুঝতে পারলাম না। পর-মুহূর্তেই, অর্থাৎ সাহায্য করবার জন্য আমরা কেউ ছুটে যাবার পূর্বেই, দেখলাম হাতীর প্রতি নিষ্পলক দৃষ্টি নিবদ্ধ রেখে বাঁ হাত আর বাঁ পায়ের ভরে একপেশে হ'য়ে ঘেঁষড়ে ঘেঁষড়ে দ্রুতগতিভরে হাতী থেকে দূরে স'রে চলেছেন কেশববাবু। তারপর হাত আট-দশ ঐভাবে গিয়ে উঠে দাঁড়িয়ে দুদ্দাড় ক'রে হাত ত্রিশ-পঁয়ত্রিশ ছুটে পালিয়ে ফিরে দাঁড়ালেন।

আশ্চর্য হ'য়ে গেলাম দেখে! ওরূপ অদ্ভুত কসরৎ একমাত্র মৃত্যুভয়-তাড়িত মরিয়া মানুষের দ্বারাই সম্ভব। একপেশে হ'য়ে এক দিকের হাতে-পায়ে ভর দিয়ে এক স্থানে দৃষ্টি নিবদ্ধ রেখে কেউ যে অত দ্রুতগতিতে সরতে পারে, আগে তা ধারণার অতীত ছিল। কেশববাবুর নিকটে উপস্থিত হ'য়ে বললাম, "খুব লেগেছে নাকি কেশববাবু ?"

উত্তেজনায় কেশববাবুর দুই চক্ষু রক্তবর্ণ হ'য়ে গিয়েছিল, হাসিমুখে বললেন, "তা কিছু লেগেছে বইকি।"

বললাম, "উঠে দাঁড়িয়ে অমন ছুটে পালালেন কেন বলুন তো ?"

গম্ভীরমুখে কেশববাবু বললেন, "আপনি জানেন না উপেনবাবু, ভারি dangerous animal হাতী, শুঁড় দিয়ে চেপে ধ'রে পা দিয়ে চিপে দেয়।"

প্রকাশ্যে কিছু বললাম না,—মনে মনে বললাম, চেপা আর চাপার

এমন বিপজ্জনক তথ্য যখন জানা ছিল, তখন ও-ব্যাপারে প্রবৃত্ত না হ'লেই হ'ত।

জনতার উল্লাসধ্বনিতে চেয়ে দেখি, ইত্যবসরে কখন হাতীর উপর চ'ড়ে ব'সে মাহুত বৃক্ষকে কেন্দ্র ক'রে পাঁই-পাঁই বেগে হাতীকে চক্রাকারে দৌড় করাচ্ছে। চার-পাঁচ চক্র দিয়ে হাতীকে বৃক্ষতলে নিয়ে এসে মাহুত বললে, "বয়ঠ্ শ্যাম।"

সুবোধ বালকের মতো শ্যাম ব'সে পড়ল।

মাহুত বললে, "উঠ্ শ্যাম।

ভদ্রলোকের মত শ্যাম উঠে দাঁড়াল।

মাহুত বললে, "চল্ শ্যাম।"

অনুগত জনের মতো শ্যাম পুনরায় চক্র দেবার জন্যে ছুট দিলে। শ্যাম এখন আর বিন্দুমাত্র বাম নয়, এখন সে ষোল-আনা 'যো-হুকুম'। কে বিশ্বাস করবে, কয়েক মিনিট পূর্বে যে দুর্দান্ত প্রাণী প্রলয় দোলন চালাচ্ছিল, এই নিরীহ নির্বিরোধ জন্তুটি সে ভিন্ন আর কেউ নয়! কেউটে একেবারে কেঁচোয় পরিণত হয়েছে।

ঘটনার বৈপরীত্যে সরেজমিন তদন্ত সকলেন, এমন কি আমাদের মক্কেলদের পর্যন্ত, মাথায় উঠেছিল। কিছু সওয়াল জবাব ক'রে, কিছু খোঁজ-খবর নিয়ে, কিছু ধমক-ধামক দিয়ে উপস্থিতের মতো কেশববাবু ও-পর্ব আধ মাইল দূর থেকেই সারলেন।

উৎকট বিপদ থেকে উদ্ধার লাভের পর আমাদের স্নায়ুর টান একটা টিলা মেরে গিয়েছিল যে, প্রথমত স্টিমারে এবং তৎপরে গৃহে ফেরবার জন্য আমরা মনে মনে ব্যগ্র হ'য়ে উঠেছিলাম। আমাদের আগমন হয়েছিল গজে, প্রত্যাবর্তনের ব্যবস্থা হ'তে লাগল ঘোটকে। এবার প্রত্যাবর্তনের কাহিনীটা একটু বলি।

১৯

মাহুতের পরিচালনায় হাতী যতই ভাল চলুক না কেন, মোক্তার সাহেব এবং আমি জনান্তিকে একমত হলাম, সমস্ত পথ যদি পদব্রজে প্রত্যাবর্তন করতে হয় তাও স্বীকার, কিন্তু ও ভয়ঙ্কর বাহনে আর নয়। পিতৃপুরুষের বহু পুণ্যের ফলে আসন্ন মৃত্যুর হাত থেকে কোনোরকমে রক্ষা পেয়ে বিবেচনার দোষে শেষ পর্যন্ত ঐ গজই যদি আমাদের অপমৃত্যুর কারণ হয়, তা হ'লে দুঃখে ও অনুশোচনায় প্রেতলোকে গিয়েও কান মলতে হবে। হাতীতে চড়তে আমাদের আপত্তির কথা অবগত হ'য়ে মক্কেলরা প্রস্তাব করলে ঘোটকে প্রত্যাবর্তনের।

সে বরং ভাল। ক্রোধান্বিত হ'য়ে ঘোড়া আর যাই করুক না, টপ ক'রে দাঁড়িয়ে প'ড়ে দুলতে আরম্ভ করবে না। তা ছাড়া, ঘোড়ার শুঁড় নেই, সে এক মস্ত বাঁচোয়া। শুঁড় দিয়ে জড়িয়ে ধ'রে পা দিয়ে পেট ফাটাবে না, সে নিতান্ত কম আশ্বাসের কথা নয়।

কেশববাবু কিন্তু হাতীর পিঠে ফেরাই মনস্থ করলেন। তার কারণও ছিল একাধিক। প্রথমত অনেক দুঃখ আর অনেক সন্ত্রাসের মধ্য দিয়ে মর্মে মর্মে তিনি উপলব্ধি করেছিলেন যে, তাঁর পক্ষ থেকে হস্তক্ষেপ না ঘটলে কোনো বিভ্রাটও ঘটত না। সে কথা আমরাও যে খানিকটা উপলব্ধি করি নি, তা নয়, তবে কেশববাবুর অপরাধচেতন মন হাতীর উপর যতটা বিশ্বাস স্থাপন করতে পারছিল, আমাদের অবুঝ সাবধানী মন ঠিক ততটাই স্থাপন করছিল অবিশ্বাস। বারংবার আমাদের ঘা-খাওয়া মন মাথা নাড়ছিল, আর বলছিল, কাজ কি!

দ্বিতীয়ত, ভারী শরীর নিয়ে অত উঁচু থেকে মাটিতে পড়ার ফলে

গুরুতর চোট কেশববাবুর দেহের মধ্যে ক্রমশ যে বেদনা বাড়িয়ে তুলছিল, তা নিয়ে একটা সজীব প্রাণীর পৃষ্ঠে আরোহণ ক'রে সক্রিয়ভাবে তাকে চালিয়ে যাওয়া কষ্টের কথা। তা ছাড়া, ছোটখাটো একটা মনস্তত্ত্বের কথাও এর মধ্যে ছিল। আসামে হাতী চালানোর যে গরীয়সী অভিজ্ঞতা ক্ষণকাল পূর্বে বৃক্ষতলে ধূল্যবলুণ্ঠিত হয়েছিল, হস্তীপৃষ্ঠে ফিরতে পারলে তার সামান্য একটুর গতি হয়।

অল্পক্ষণের মধ্যেই হাতীর পিঠে সমারূঢ় হ'য়ে কেশববাবু স্টিমার-ঘাটের অভিমুখে রওনা দিলেন। আমরা বিশ-বাইশজন উকিল, মোক্তার, মক্কেল ও সাধারণ দর্শক উৎসুকচিত্তে হাতী এবং কেশববাবুর পশ্চাদ্দেশের প্রতি দৃষ্টি নিবদ্ধ ক'রে দাঁড়িয়ে রইলাম। ধীর শান্তগামী গজের দুই পাছার মধ্যে দক্ষিণে বামে মৃদুমন্দ দোল, তার মধ্যে পরিপূর্ণ নিরাপত্তির আশ্বাস। তা হোক, আমাদের ঘোড়াই ভাল।

ঘোড়ার ব্যবস্থা হ'তে লাগল। হাতীর কাহিনী চলছে ব'লে কেউ যেন মনে না করেন, ব্যবস্থা হ'তে লাগল গতিবেগশালী অশ্বারোহণ আসব অশ্বের। সামনের দু পা একত্র ক'রে দড়ি-বাঁধা গুটি চার-পাঁচ নিরীহ নির্বিরোধ পাতি ঘোড়া মাঠে ইতস্তত চ'রে বেড়াচ্ছিল, তারই মধ্যে দুটিকে দৌড়াদৌড়ি ক'রে ধরা হ'ল। পিছনের দু পা এবং সামনের এক ক'রে বাঁধা দু পা—এই তিন পা নিয়ে লাফালাফি ক'রে খানিকটা তারা প্রতিরোধ করবার চেষ্টা করলে; কিন্তু অবিলম্বেই আত্মসমর্পণ ক'রে সুবোধ বালকের মতো স্থির হ'য়ে দাঁড়াল।

কার ঘোড়া কেউ জানে না; অদূরবর্তী গ্রামের অধিবাসীদের কারও হবে। কিন্তু তাতে কিছু এসে-যায় না। প্রবলপ্রতাপ রাজ-বনেলীর গোমস্তা-পাটোয়ারি উপস্থিত থেকে ব্যবস্থা করছে, কার সাধ্য কথা কয়! স্টিমার-ঘাট থেকে ফিরিয়ে এনে আবার যদি দু পা

বেঁধে যথাস্থানে ছেড়ে দেয় তা হ'লেই যথেষ্ট। ঘোড়া দুটির পায়ের দড়ি খুলে নিয়ে মুখে বাঁধা হ'ল। তারপর আমার প্রতি দৃষ্টিপাত ক'রে আমার মক্কেল বললে, "সওয়ার হুয়া যায় হুজুর।" (অর্থাৎ, আরূঢ় হওয়া হোক হুজুর।)

কি সর্বনাশ! জিন রেকাব লাগাম নেই, সওয়ার হুয়া যায় হুজুর—কি রকম? লাগাম নেই সে কথা অবশ্য ঠিক বলা চলে না,—পায়ের দড়ি উপস্থিত মুখের লাগামে পরিণত হয়েছে।

অপ্রতিভ-স্মিত মুখে হাত জোড় ক'রে মক্কেল বললে, "ঈ ময়দানমে বিছৌনা ক্যায়সে মিলেগা হুজুর?" (এ মাঠের মধ্যে ঘোড়ার শয্যা কেমন ক'রে পাওয়া যাবে হুজুর?)

মোক্তার সাহেব সম্ভবত এই ধরনের ব্যাপারে অভ্যস্ত, তিনি ইতিমধ্যে তাঁর ঘোড়ায় উঠে বসেছেন; আমার সামনে এসে দাঁড়িয়ে বললেন, "উঠে পড়ুন উকিল সাহেব।"

বললাম, "ঘোড়ার এই নগ্ন দেহের ওপরেই?"

স্মিতমুখে মোক্তার সাহেব বললেন, "তা ছাড়া উপায় কি আছে?" ভরসা দিলেন, খুব বেশি কষ্ট হবে না।

অগত্যা কতকটা নিজের চেষ্টায় এবং কতকটা মক্কেলের সাহায্যে ঘোড়ার পিঠে উঠে বসলাম। মোক্তার সাহেব আগে আগে চললেন, আমি তাঁকে অনুসরণ করলাম। মক্কেলদের জন পাঁচেক লোক পদব্রজে আমাদের পিছনে আসতে লাগল। তাদের দুজন ঘোড়া নিয়ে ফিরে আসবে, বাকি তিনজন আমাদের সঙ্গে ভাগলপুরে প্রত্যাবর্তন করবে।

অপরাহ্ণ শেষ হ'য়ে আসছে। পূর্বদিকে আমরা চলেছি, পিছন থেকে অলস পড়ন্ত রৌদ্র এসে পড়ছে আমাদের দেহে, আমাদের দেহের ছায়া

পড়েছে পথের উপর আমাদের সম্মুখে; সেই ছায়া অনুসরণ ক'রে আমাদের ঘোড়া চলেছে ঠুক্ ঠুক্ ঠুক্ ঠুক। দুলকি চালে নয়, হেঁটে। চাবুক না মারলে এ সব ঘোড়া দৌড়য় না,—তাই রক্ষে! এ অবস্থায় দৌড়লে ঘোড়ার দেহের সঙ্গে নিজের দেহের সদ্ভাব বজায় রাখা কঠিন হ'ত।

নূতন মেয়াদ পাওয়া জীবনের একটা অননুভূতপূর্ব আনন্দ মনের মধ্যে বহন ক'রে চতুর্দিক দেখতে দেখতে চলেছিলাম। পথ ঘাট মাঠ আকাশ বাতাস গাছপালা একটা নূতনতর আনন্দে উদ্ভাসিত হ'য়ে দুই চক্ষুকে পরিতৃপ্ত করছিল। যাবার সময়ে এই অঞ্চল দিয়েই গেছি, কিন্তু তখন এসব কিছুই এমন ক'রে চোখে পড়ে নি। তখন বিপদের ঝঞ্ঝাধূলিতে দেহের দুই চক্ষু অন্ধ হ'য়ে গিয়েছিল, শুধু মনশ্চক্ষুতে দেখতে পাচ্ছিলাম, সঙ্কট-উগ্র ভবিষ্যতের ভয়াবহ মূর্তি।

দেখতে দেখতে নদী এসে পড়ল। চল্লিশ পঁয়তাল্লিশ হাত চওড়া জলপ্রবাহ, একে নদী বলাও চলে না, নালা বললেও অন্যায় হয়। জমিদারকে রাজা বললে যে অপরাধ হয়, একে নদী বললেও হয় সেই অপরাধ, আবার জমিদারকে কৃষক বলা যেমন অসঙ্গত, একে নালা বলাও তেমনি।

মোক্তার সাহেবের ঘোড়া অবলীলাক্রমে জলের মধ্যে নেমে পড়ল। বোধ হয় এ পথ তার নূতন নয়, এ পথে সে পূর্বে হয়তো যাওয়া-আসা করেছে। দুই হাঁটু উপর দিয়ে জুতাশুদ্ধ দু পা প্রায় ঘোড়ার পিঠের কাছ বরাবর তুলে জল থেকে জুতো বাঁচাবার অভিপ্রায়ে মোক্তার সাহেব এক বিশেষ ভঙ্গী অবলম্বন ক'রে বসলেন। আমি কিন্তু মোক্তার সাহেবের এ কায়দার অনুসরণ করলাম না। জল থেকে জুতো বাঁচাতে গিয়ে ভারসাম্য হারিয়ে নিজে যদি জলের মধ্যে পড়ি, তা হ'লে নদীর অগভীর জলে না

হোক, লজ্জার গভীর জলে ডুবে মরতে হবে। জুতো ভিজলে একদিনে জুতো শুকিয়ে যাবে, কিন্তু লজ্জার জলে নিজেকে এমন ক'রে ভেজালে সে ভেজা বহুদিনেও শুকোবে না। পাছে নিজের ভারকেন্দ্র হারিয়ে ঘোড়া থেকে মাটিতে পড়ি, সেই ভয়ে এ পর্যন্ত দুটি পায়ের দ্বারা সাঁড়াশির মতো ঘোড়ার পেট চেপে ধ'রে এসেছি। ঘোড়া জলে নামবার পূর্বে সেই সাঁড়াশির চাপ এতটা বাড়িয়ে দিলাম যে, দৈবক্রমে ভারকেন্দ্র হ'তে বিচ্যুত হ'য়ে এক দিকে হেলে পড়লেও ঘোড়ার দেহে ঠিক লগ্ন হ'য়েই থাকব, বড় জোর মাথাটা ঝুলে পড়বে ঘোড়ার পেটের তলায়, পা দুটো খাড়া হ'য়ে উঠবে আকাশের দিকে, কিন্তু মাটি স্পর্শ করব না।

যা হোক, জলে অবতরণ ক'রে একরকম নিরাপদেই ওপারে গিয়ে উঠলাম। পা নীচু ক'রে রাখার ফলে জুতো জোড়াই শুধু ভিজল না, বস্ত্রের নিম্নাংশও খানিকটা ভিজে গেল তা যাক, বৃহত্তর লজ্জার হাত থেকে রক্ষা পাবার জন্য অল্পতর লজ্জাকে বরণ করাতে দোষের কিছু নেই।

ওপারে উঠে অগ্রসর হ'তে হ'তে হঠাৎ মনে পড়ল, পূর্ণিয়ার উকিল মহেন্দ্রবাবুর ঘোড়ায় চড়ার কাহিনী। সে কাহিনীর সহিত আমার ঘোড়ায় চড়ার কাহিনীর তেমন মিল না থাকলেও এমন একটু আছে, যাতে একটির কথা স্মরণ করলে অপরটির কথাও মনে পড়ে। কাহিনীটি শুনলে রসিক পাঠক হয়তো খুশিই হবেন।

পূর্ণিয়ার দেওয়ানি এবং ফৌজদারি উভয় আদালতেই মহেন্দ্রনাথ বন্দ্যোপাধ্যায়ের বিস্তৃত পসার। বয়স পঞ্চাশের কাছাকাছি, ডিস্‌পেপ্‌সিয়ায় কৃশ, তামাটে বর্ণের খিটখিটে মানুষ; কিন্তু একদম খাঁটি; বচনে বাচনে মহেন্দ্রনাথ শুধু স্পষ্টই ছিলেন না, সময়মতো রূঢ়ও হতেন। 'সত্যং ব্রূয়াৎ প্রিয়ং ব্রূয়াৎ মা ব্রূয়াৎ সত্যমপ্রিয়ং'—শ্লোকটির মধ্যে যে

তিনটি মূল্যবান নীতির নির্দেশ আছে, তার প্রথমটি তিনি পরিপূর্ণভাবে পালন করতেন, দ্বিতীয়টি পালন করতেন কদাচিৎ, এবং তৃতীয়টি লঙ্ঘন করতেন সর্বদা। প্রিয় এবং অপ্রিয় সত্য নির্বিচারে বলতেন; আর অপ্রিয় সত্য বলতে বিন্দুমাত্র ইতস্তত করতেন না।

এই অমিষ্টভাষিতার জন্য লোকে কিন্তু মহেন্দ্রনাথের উপর অসন্তুষ্ট ছিল না। যে কঠিন পর্বত সত্যের অমৃতনির্ঝর দান করে, মিষ্ট কথার ইক্ষুদণ্ডও কেন সে উৎপন্ন করে না ব'লে কেউ অনুযোগ করত না।

দেওয়ানি আদালতের এক এজলাসে কয়েক দিন ধ'রে একটা বড় মামলায় মহেন্দ্রনাথ নিযুক্ত আছেন, তারই মধ্যে এসে পড়ল একটা ফৌজদারি মকদ্দমার পূর্ব-নিরূপিত তারিখ। যৎপরোনাস্তি চিন্তিত হ'য়ে উঠে ফৌজদারি মকদ্দমার মক্কেল বললে, "এ তো বড় বিপদ হ'ল হুজুর।"

চশমার উপর দিয়ে মক্কেলের প্রতি দৃষ্টিপাত ক'রে মহেন্দ্রবাবু বললেন, "কেন, কি বিপদ হ'ল ?"

মক্কেল বললে, "যে রকম বুঝাচ্ছ তাতে আপনার দেওয়ানি মামলা এখনো চার পাঁচ দিনের আগে শেষ হবে না,—এদিকে আগামী কাল আমার মামলার তারিখ।"

গম্ভীর স্বরে মহেন্দ্রনাথ বললেন, "সেটা বিপদ ব'লে মনে করছ কেন ?"

মক্কেল বললে, "আমার মকদ্দমার যখন 'পুকার' ( ডাক ) হবে, আপনি যদি তখন দেওয়ানি মকদ্দমায় ব্যাপৃত থাকেন ?"

মহেন্দ্রনাথ বললেন, "সে চিন্তা তোমার নয়, আমার। তুমি শুধু তোমার মামলা পুকার হবার আগে আন্দাজমতো আমাকে সংবাদ দিয়ো।"

বর্তমানে কি অবস্থা বলতে পারি নে, যে সময়ের কথা বলছি তখন পূর্ণিয়ায় দেওয়ানি এবং ফৌজদারি আদালতের মধ্যে ব্যবধান ছিল এক

মাইলের। সেইটেই ছিল ফৌজদারি মামলার মক্কেলের দুশ্চিন্তার আসল কারণ।

পরদিন বেলা তখন প্রায় সাড়ে বারোটা। মহেন্দ্র উকিল তাঁর দেওয়ানি মকদ্দমায় নিজ পক্ষের একটি সাক্ষীকে প্রশ্ন ক'রে সবেমাত্র আসন গ্রহণ করেছেন, অপর পক্ষের উকিল জেরা আরম্ভ করেছে, এমন সময়ে হন্তদন্ত হ'য়ে ফৌজদারি মকদ্দমার মক্কেল এজলাস কক্ষে প্রবেশ ক'রে মহেন্দ্রনাথের পাশে উপস্থিত হ'য়ে ব্যগ্র কণ্ঠে বললে, "ওকিল সাহেব, চলিয়ে; অব পুকার হোনেবালা হায়।" (উকিল সাহেব, চলুন; এবার মকদ্দমার ডাক হবার উপক্রম হয়েছে।)

মহেন্দ্রবাবু একবার মক্কেলের প্রতি দৃষ্টিপাত করলেন, চশমা খুলে খাপের মধ্যে পুরে পকেটে রাখলেন, পার্শ্বোপবিষ্ট জুনিয়ারের কানে দু-চার কথায় কিছু উপদেশ দিলেন, তারপর চেয়ার পরিত্যাগ ক'রে উঠে দাঁড়িয়ে হাকিমের নিকট অনুমতি গ্রহণ ক'রে এজলাস-ঘর থেকে বেরিয়ে এলেন। বারান্দা পেরিয়ে প্রাঙ্গণে অবতরণ ক'রে বললেন, "কাঁহা? সবারি কাঁহা?" (কোথায়? যান কোথায়?)

অদূরে এক ব্যক্তি লালচে রঙের একটা ঘোড়ার লাগাম ধ'রে দাঁড়িয়ে ছিল। বেঁটে-খাটো নাদুস-নুদুস মসৃণ-দেহ ঘোড়া; পিঠের উপর যথেষ্ট পুরু ধপধপে সাদা রঙের শয্যা, তার চতুর্দিকে লাল শালুর ঝালর; দুটো সমান্তরাল চওড়া মজবুত ফিতে দিয়ে ঘোড়ার পেটের সঙ্গে শয্যা ক'রে বাঁধা। গতিলাভের উদ্দেশ্যে ঘোড়া সামনের দক্ষিণ পা দিয়ে ঈষৎ অধীরভাবে মাটি খুঁড়ছে।

সেই ঘোড়াটা দেখিয়ে মক্কেল বললে, "সবারি উয়হ ঘোড়া। দুসরা সবারি নহি মিলা হজুর।" (সওয়ারি ঐ ঘোড়া। অন্য সওয়ারি পাওয়া গেল না হুজুর।)

শুনে মহেন্দ্রবাবুর তো চক্ষুস্থির! প্রতিবাদ-কঠোর স্বরে বললেন, "ঘোড়ামে হম্ কভি নহি যায়গা। হম্ ঘোড়া চড়নে নহি জানতা হ্যায়।" (ঘোড়ায় আমি কখনো যাব না। আমি ঘোড়া চড়তে জানি নে।)

কাতর কণ্ঠে মক্কেল বললে, "ইয়হ হমারা খাশ ঘোড়া হ্যায় হুজুর। বড়া ঠণ্ডা জানবর। কুছ ডর নহি হ্যায়, খুশিসে আপ বৈয়ঠ রহিয়ে,—ঘোড়া সলতনৎসে আপকো পঁহুচা দেগা।" (এ আমার খাশ ঘোড়া হুজুর। ভারি ঠাণ্ডা জানোয়ার। কোনো ভয় নেই। সানন্দে আপনি ব'সে থাকবেন, ঘোড়া নিরাপদে আপনাকে পৌঁছে দেবে।)

মহেন্দ্রবাবুর কিন্তু সেই এক কথা, ঘোড়াতে তিনি চড়বেন না। বললেন, "গাড়ি লে আও।"

মক্কেল বললে, "ফৌজদারি দিবানি কঁহি গাড়ি নহি মিলা হুজুর। সব গাড়ি চলা গিয়া হ্যায়, চার বজেকা পহলে কোই গাড়ি নহি আবেগা।" (ফৌজদারি দেওয়ানি কোনো আদালতে গাড়ি পাওয়া গেল না হুজুর। সব গাড়ি চ'লে গেছে, চারটের আগে কোনো গাড়ি আসবে না।)

তারপর হাত জোড় ক'রে কাঁদো কাঁদো কণ্ঠে বললে, "মেহেরবানি করকে চলিয়ে হুজুর! দের হো রহা হ্যায়। আপ বহস্ নহি করনেসে জিহল হো যায়গা,—মর্ যাঙ্গে।" (দয়া করে চলুন হুজুর। দেরি হ'য়ে যাচ্ছে। আপনি বক্তৃতা না করলে জেল হ'য়ে যাবে, মারা পড়ব।)

মকদ্দমায় অভিযোগ যা, তা কাটাতে না পারলে দীর্ঘ-মেয়াদ জেল হবারই কথা। ধর্মভীরু মানুষ, বিবেকে আঘাত লাগল, রুষ্ট কণ্ঠে বললেন, "ক্যায়সে উঠেগা ঘোড়ামে?"

এ কথা শুনে মক্কেল হাতে স্বর্গ পেলে। উৎসাহদীপ্ত কণ্ঠে বললে,

"হামলোগ উঠা দেগা, আপ বেফিকির রহিয়ে।" (আমরা উঠিয়ে দেবো। আপনি নিশ্চিন্ত থাকুন।)

তারপর তিন চার মিনিট ধ'রে তোলাতুলি ঠেলাঠেলি ধস্তাধস্তির যে অদ্ভুত ব্যাপার চলল, তা দেখবার জন্য মুহূর্তের মধ্যে চতুর্দিকে জন পঞ্চাশেক কৌতুকোচ্ছল দর্শক জ'মে গেল। যেন একটা কোনো জাদু-মন্ত্রে মহেন্দ্রনাথের দেহ একটা ময়দার তালে পরিণত হয়েছে, দেহের মধ্যে কোনো কালে যে স্নায়ুমণ্ডলী নামে পদার্থ ছিল, তা তাঁর অতি শিথিল দেহ দেখে বোঝবার উপায় নেই।

যা হোক, বহু পরিশ্রমে মক্কেল দুজন ঠেলাঠেলি টানাটানি ক'রে ঘোড়ার পিঠে মহেন্দ্রনাথকে বসিয়ে দিয়ে বললে, "অব থোড়া সিধা হোকে বৈঠিয়ে ওকিল সাহেব।" (এবার একটু সোজা হ'য়ে বসুন উকিল সাহেব।)

মহেন্দ্রনাথের এক দিকের পাঁজর আর পাছা অকারণ খানিকটা বাইরের দিকে ঠেলে এসেছিল, আর ঠিক সেই অনুপাতে মুণ্ডখানা বিপরীত দিকে হেলে পড়েছিল। অবাক হ'য়ে তিনি ভাবছিলেন, কাঠের চেয়ারের ওপর তার যে-দেহ ঘণ্টার পর ঘণ্টা সোজা হ'য়ে ব'সে থাকে, ঘোড়ার পিঠে উঠে তার এ কি আচরণ! সোজা হয় না কেন? মক্কেল-দিগকে সম্বোধন ক'রে বললেন, "হম্ সিধা নহি হো সকতা হায়, তুম লোক সিধা কর দেও।" (আমি সোজা হ'তে পারছি নে, তোমরা সোজা ক'রে দাও।)

ক্ষণকাল সোজা করবার নিষ্ফল চেষ্টা ক'রে মক্কেলরা মনে মনে স্থির করলে, হ'লেই বা একটু বাঁকা, নিয়ে গিয়ে ফেলা যাক তো ঐ অবস্থায়। বাঁকাকে সোজা করতে করতে ওদিকে পুকার যদি হ'য়ে যায়, তা হ'লে আসল জিনিসই যাবে বেঁকে।

ঘোড়াটা ছিল পুরোদস্তুর মামলাবাজ। অর্থাৎ আদালতে এলেই সে জানত, গৃহে ফেরবার পূর্বে রৌদ্র পীতাভ হ'য়ে অপরাহ্ণ সূচিত না হওয়া পর্যন্ত তাকে বার কয়েক দেওয়ানি থেকে ফৌজদারি এবং ফৌজদারি থেকে দেওয়ানি যাতায়াত করতেই হবে। সুতরাং বেলা সাড়ে বারোটার সময়ে তাকে দেওয়ানি আদালত থেকে ছেড়ে দিলে সে যে সোজা ফৌজদারি আদালতে গিয়ে হাজির হবে, তা একেবারে অবধারিত। মনে মনে এইরূপ বিচার ক'রে মক্কেলদের মধ্যে একজন অবিলম্বে লাগামটা মহেন্দ্রবাবুর হাতে ধরিয়ে দিলে, আর সঙ্গে সঙ্গে পিছন দিক হ'তে অপরে মুখে শব্দ ক'রে উঠল, হ্যাট হ্যাট। ইঙ্গিত পাওয়া মাত্র অভ্যাস অনুযায়ী ঘোড়া মৃদুমন্দ দুলকি চালে অগ্রসর হ'ল ফৌজদারি আদালতের অভিমুখে।

মহেন্দ্রবাবু জানতেন, নিস্তরঙ্গ জলে নৌকা চ'ড়ে যাওয়ার মতো, ঠাণ্ডা জানোয়ারের পিঠে চ'ড়ে মসৃণ গতিতে ফৌজদারি আদালতে গিয়ে উপস্থিত হবেন। কিন্তু এ কি! এ যে গা দোলায়! মাথা ঘোরায়! তবে?

দু হাত বাড়িয়ে মহেন্দ্রবাবু ঘোড়ার পিঠের উপর সটান শুয়ে পড়লেন, তারপর দুই বাহু দিয়ে ঘোড়ার গলা জড়িয়ে ধ'রে চক্ষু বুজে মনোযোগ সহকারে চিৎকার করতে লাগলেন, পকড়ো! পকড়ো! পকড়ো! পকড়ো!

পিছন দিকে বহুজনের মিলিত কণ্ঠের একটা উচ্চ হৈ-হল্লা শোনা গেল,—উপস্থিত উদ্ভট অবস্থার রসাস্বাদনের কৌতুকে, অথবা মহেন্দ্রনাথের শারীরিক বিপদের আশঙ্কার আতঙ্কে তা ঠিক বোঝা গেল না।

এদিকে ঘোড়া সমানে দুলকি চালে এগিয়ে চলেছে। দুই চক্ষু বুজে তার কণ্ঠ জড়িয়ে ধ'রে একমনে মহেন্দ্রবাবু হেঁকে চলেছেন, পকড়ো!

পকড়ো! পকড়ো! পকড়ো! আর ঘোড়ার সঙ্গে দুই পাশে দৌড়তে দৌড়তে মক্কেলরা মৃদু স্বরে ঘোড়াকে উত্তেজিত ক'রে চলেছে, হ্যাট্! হ্যাট্! হ্যাট! হ্যাট! তারা স্থির জানে, পথের মাঝখানে একবার নামালে আর মহেন্দ্রবাবুকে চড়ানো অসম্ভব হবে। সুতরাং সেরূপ কাঁচা কাজের চিন্তা পর্যন্ত না ক'রে তারা উৎসাহ ভরে ব'লে চলল, হ্যাট! হ্যাট! হ্যাট! হ্যাট! আর ঠিক যেন তার উত্তরেই একান্ত নিষ্ঠার সহিত মহেন্দ্রবাবু হেঁকে চললেন, পকড়ো! পকড়ো! পকড়ো! পকড়ো!

সে নিস্তেজ একটানা হাঁকার না ছিল ওঠা, না ছিল নামা,—না ছিল বিরাম, না ছিল বিরতি। এমন কি তার মধ্যে ক্রোধ অথবা বিরক্তির কোনো স্পর্শও যেন ছিল না—এমনই নির্বিকার এবং নির্বিকল্প সে হাঁক।

সমস্ত পথটা এই অদ্ভুত ব্যাপার চলতে চলতে অবশেষে ফৌজদারি আদালতের এজলাস ঘরের নিকটে ঘোড়া এসে স্থির হ'ল।

বিনীত কণ্ঠে ঈষৎ অপ্রতিভ স্বরে মক্কেল বললে, "অব উৎরা যায় হুজুর।" (এখন নামা হোক হুজুর।)

তখনও মহেন্দ্রবাবু চোখ বুজে ছিলেন, চেয়ে দেখে ঘোড়ার গলা ছেড়ে মক্কেলের গলা জড়িয়ে ধ'রে ঝুলে পড়লেন। তারপর মৃত্তিকার স্পর্শে সহসা যেন এক নিমিষে শিথিল স্নায়ুমণ্ডলীর সমস্ত হারানো শক্তি ফিরে পেয়ে কঠিন হ'য়ে উঠে তীক্ষ্ণ কণ্ঠে বললেন, "উল্লু কাঁহা কা! হামারা আধা জান নিকাল দিয়া হ্যায়! যাও, তুমারা মুকদমা হম্ নহি করেগা।" (উল্লুক কোথাকার! আমার অর্ধেক প্রাণ বার ক'রে দিয়েছ। যাও, তোমার মামলা আমি করব না।)

হাত জোড় ক'রে অনুতপ্ত স্বরে মক্কেল বললে, "ছমা কিয়া যায় হুজুর।" (ক্ষমা করা হোক হুজুর।)

তীব্র কণ্ঠে মহেন্দ্রবাবু বললেন, "ছমা? হম্ তুমহারা 'বরখিলাপ'

তোর এক নম্বর ফৌজদারি দায়ের করে গা।" ( ক্ষমা? আমি তোমার বিরুদ্ধে আর একটা ফৌজদারি মামলা দায়ের করব।)

ওদিকে ঠিক এই সময়ে এজলাসের বারান্দায় মক্কেলের নামে পুকার হয়েছে। দ্বিতীয় নম্বর ফৌজদারি মামলার ভীতি প্রদর্শন আপাতত মুলতুবি রেখে ধর্মভীরু মহেন্দ্রনাথ উর্ধ্বশ্বাসে এজলাসের অভিমুখে ছুটলেন। তাঁর উৎসাহদ্রুত গতির কাছে মক্কেলও পেছিয়ে পড়ল।

হস্তীপৃষ্ঠে সমাসীন হ'য়ে আসল পালা। কেশববাবু ইতিপূর্বেই ষ্টিমার ঘাটে পৌঁছে গিয়েছিলেন, আমি এবং মোক্তার সাহেব—দুই প্রহসন—যখন অশ্বপৃষ্ঠে উপস্থিত হলাম, তখন বন্ধুমণ্ডলীর মধ্যে একটা উদ্দাম কৌতুক রসের প্রবর্তনা হ'ল। আসল পালার করুণ রস আগেই চুকে বুকে গিয়েছিল।

আহত, অর্ধাহত এবং অনাহত আমাদের তিনজন পরাজিত সৈনিককে নিয়ে বিপুল হর্ষধ্বনির মধ্যে বন্ধুগণ ষ্টিমার ছেড়ে দিলেন। কথাবার্তায়, আহারে, গানে, মহেন্দ্রবাবুর বেহালা বাদনে দেখতে দেখতে প্রত্যাবর্তনের পালা জ'মে উঠল।

উপসংহারটুকু বলি। আমার দেহের বেদনা মরতে দিন তিনেক লেগেছিল। কেশববাবু কিন্তু দশ দিন কাছারি যেতে পারেন নি।

পূর্বেই বলেছি, দুর্ঘটনার ফলে জীবনে দুবার মৃত্যু একেবারে আমার সামনা-সামনি এসে দাঁড়িয়ে, কি কারণে বলতে পারি নে, হয়তো দয়াপরবশই হ'য়ে ফিরে গিয়েছিল। দুবারের একবারও মহিষারূঢ় দণ্ডপাণি যমরাজ নিজে উপস্থিত হবার নতি স্বীকার করেন নি ব'লেই আমার বিশ্বাস। অকস্মাৎ বিনা নোটিশে কোনও সৌভাগ্যবান ব্যক্তিকে পরপারে নিয়ে যাবার প্রয়োজন হ'লেই সম্ভবত তিনি নিজে উপস্থিত হ'য়ে হৃৎপিণ্ডের ক্রিয়া বন্ধ ক'রে দেন। করোনারি থ্রম্বোসিস বোধ করি তাঁর খাস এলাকার ব্যাপার। আমার ক্ষেত্রে তিনি দুবারই দূত পাঠিয়েছিলেন। তাঁর প্রথম বারের দূতের আয়ুধ ছিল ভীষণ এক গোক্ষুর সর্প; দ্বিতীয় বারের মত্ত হস্তী। মত্ত হস্তীর কথা সবিস্তারে বলেছি; এবার সর্পের কাহিনী বলি।

মানুষের পক্ষে যে-সকল জীবজন্তু সাংঘাতিক, এক দিক থেকে বিচার করলে তার মধ্যে সাপই বোধ হয় সবাপেক্ষা ভয়ঙ্কর। সাবধানতা অবলম্বনের দ্বারা অপরাপর মারাত্মক প্রাণীর হাত থেকে রক্ষা পাবার যতটা সুযোগ আছে, সাপের হাত থেকে তার তুলনায় প্রায় কিছুই নেই। লোকে তাই কথায় বলে, 'সাপের লেখা আর বাঘের দেখা'। বাঘের সহিত সামনাসামনি দেখা না হ'লে ভয়ের কথা থাকে না; কিন্তু সাপের কথা যদি অদৃষ্টলিপিতে লেখা থাকে, তা হ'লে সাবধানতার কোন পরিমাণই তাকে নিবারিত করতে পারে না।

বাঘ বাস করে লোকালয় হ'তে দূরে গভীর অরণ্যে। সেখানে আমরা যদি না যাই, অথবা যথেষ্টরূপে অস্ত্রান্বিত হ'য়ে যাই, তা হ'লে বাঘের হাতে মৃত্যু এড়িয়ে চলতে পারি। কিন্তু সাপ নিয়ে আমরা গৃহে বাস করি, এমন কি, কখনো-সখনো সাপ নিয়ে শয়নকক্ষের হুড়কাও

লাগাই। মাত্র কয়েকদিন পূর্বের কথা, জামসেদপুরে এক অ-বাঙালী উচ্চপদস্থ কর্মচারী রাত্রে তাঁর শয়নকক্ষের পালঙ্কে সুখে নিদ্রা যাচ্ছিলেন, এমন সময়ে পায়ের আঙুলে কি যেন পিনের মতো ফুটল। আলো জেলে দেখা গেল, ঘরের ভিতর প্রকাণ্ড গোখরো সাপ। অবিলম্বে ভদ্রলোককে হাসপাতালে নিয়ে গিয়ে যা কিছু উপায় অবলম্বন করবার ছিল সবই করা হ'ল, কিন্তু কোন ফল পাওয়া গেল না, কয়েক ঘণ্টার মধ্যেই তিনি মারা গেলেন।

বিষধর সর্পের দংশন মোটামুটি তিন প্রকারের দেখা যায়—টিপ, ছোবল আর ছড। টিপ-দংশন সর্বাপেক্ষা সাংঘাতিক। গোখরে সাপ যখন মানুষের দ্বারা আক্রান্ত হওয়ার আশঙ্কায় অথবা আক্রান্ত হওয়ার ফলে ক্রুদ্ধ এবং হিংসাপরবশ হ'য়ে চরমতম অনিষ্ট করবার উদ্দেশ্যে দংশন করে, তখন ডাক্তারের ইনজেকশন করার মতোই একটা ব্যাপার ঘটে। দুটি বিষদন্ত দিয়ে মানুষের শরীরের চর্ম বিদ্ধ ক'রে দন্তমূলে সঞ্চিত বিষ সে দেহের মধ্যে অনুপ্রবিষ্ট ক'রে দেয়। আহত ব্যক্তির ক্ষতস্থানে শুধু দেখা যায়, ফুলস্টপের আকারের কালো রঙের পাশাপাশি স্থাপিত ( . . ) দুটি বিন্দু। এই চিহ্ন গভীর উদ্বেগের কারণ সূচিত করে।

উত্যক্ত হওয়ার ফলে ক্রুদ্ধ হ'য়ে গোখরো সাপ যখন মানুষের দেহে ছোবল মারে, তখনও সে যথাসম্ভব বিষ অনুপ্রবিষ্ট করবার চেষ্টা করে বটে, কিন্তু সময়ের অল্পতা এবং বাগের অসুবিধা হেতু ততটা পরিমাণে পারে না, যতটা পারে টিপ-কামড়ের বেলায়। ক্ষতস্থান থেকে খানিকটা চামড়া এবং মাংস উঠে আসে, যার ফলে সামান্য রক্তপাতও হয়। কিন্তু অনুরূপ টিপ-কামড়, ছোবল-কামড়ের স্থলে পাশাপাশি বিন্দু দুটির অস্তিত্ব খুঁজে পাওয়া যায় না। পরিচর্যা তৎপর এবং উচ্চাঙ্গের হ'তে পারলে ছোবল-কামড় থেকে অনেক রোগীকে বাঁচিয়ে তোলা যায়।

তিন প্রকার কামড়ের মধ্যে ছড়-কামড়ই নিরীহতম। একমাত্র গৃহনিবাসী বাস্তু সাপের দ্বারাই খোসমেজাজে এবং ক্রীড়াচ্ছলে ছড়-কামড় সম্ভব। হয়তো আমি পালঙ্কের উপর পা ঝুলিয়ে ব'সে গল্প করছি আর মৃদু মৃদু পা দোলাচ্ছি; ইত্যবসরে একটি গোখরো সাপ আমার পদ-আন্দোলনের দ্বারা প্রেরণা লাভ ক'রে তাঁর আস্তানা থেকে বেরিয়ে এসে আমার পায়ের নিকটে ফণা বিস্তার ক'রে ব'সে ঐকতালে দুলতে আরম্ভ করেছেন। দুলতে দুলতে হঠাৎ কোনো এক মুহূর্তে আনন্দাধিক্য ঘটায় দিলেন হয়তো আমার পা একটু আঁচড়ে। এই আঁচড়েরই নাম ছড়-কামড়। ছোবল-কামড় থেকে টিপ-কামড় যত উগ্র, ছড়-কামড় থেকে ছোবল-কামড়ও ঠিক ততই উগ্র। সুতরাং ছড়-কামড়ের মূলে আনন্দের উত্তেজনা যদি তেমন গভীর না হয়, তা হ'লে ছড়-কামড় থেকে উদ্ধার লাভ করা বিশেষ কঠিন ব্যাপার না হ'তে পারে।

উত্ত্যক্ত, আক্রান্ত অথবা ভীত না হ'য়ে শুধু অনিষ্ট করবার উদ্দেশ্যেই সাপ যে অনেক সময় অনিষ্ট করে, তার দৃষ্টান্ত জামসেদপুরের নিদ্রিত নিরীহ ভদ্রলোককে দংশন। হ'তে পারে সাপ যখন তাঁর পায়ের কাছে উপস্থিত হয়েছিল, সংযোগক্রমে ঠিক সেই সময়ে তিনি পা নেড়েছিলেন; কিন্তু তাই ব'লে নিদ্রিত ব্যক্তির বিরুদ্ধে চরমতম ব্যবস্থা অবলম্বন করা ক্রূরতার পরিচয় ভিন্ন আর কিছুই নয়। আমার মনে হয়, সাপের বিষকোষে বিষের সঞ্চয় মাত্রা ছাড়িয়ে বেড়ে ওঠার ফলে সাপ যখন অপরিমিত মাত্রায় উত্তেজনা বোধ করতে থাকে, তখন বাড়তি বিষটা পরিত্যাগ ক'রে নিজেকে খানিকটা সহজ ক'রে নেবার জন্যে সে ব্যস্ত হ'য়ে ওঠে। সে সময়ে নিদ্রিত মানুষের নিরপরাধ পায়ের আঙুলও তার হিংস্র ব্যবহার থেকে রেহাই পায় না।

সর্পযোগ ব'লে কোন বস্তু একান্তই যদি থাকে, তা হ'লে আমার বাল্য

এবং যৌবনকালে কিছুদিন ধ'রে সে যোগের একটা সজোর পালা চলেছিল। এমনই জোরালো সে পালা যে, এক-এক সময়ে আমাকে মনে করিয়ে ছাড়ত, কোনদিন হয়তো সাপের হাতে (সাপের হাতে কেমন ক'রে হবে? —দাঁতে) প্রাণ দিয়েই-বা আমাকে সে সাংঘাতিক যোগের উদ্‌যাপন করতে হয়। নড়তে চড়তে, ডাইনে-বাঁয়ে, সামনে-পিছনে আমার সজ্ঘর্ষ বাধত সাপের সঙ্গে।

ভাগলপুরে অবস্থান কালে বন্ধুবর অমরেন্দ্রনাথ দাস এবং আমি মাঝে মাঝে সান্ধ্য-ভ্রমণে নির্গত হতাম। আমাদের উভয়ের হাতেই একটি ক'রে ছড়ি থাকত। আমার মনে আছে, আমার ছড়ির সাহায্যে বন্ধুবর গোটা পাঁচ-ছয় সর্প হত্যা করেছিলেন। যখনই তিনি বলতেন "দিন তো আপনার লাঠিটা" তখনই আমি বুঝতাম, বুকে-হাঁটা মানুষের পরম শত্রু নিকটবর্তী হয়েছে। অমরেন্দ্রনাথ বৈষ্ণব-আদর্শপ্রবণ ব্যক্তি ছিলেন ব'লেই যে নিজের লাঠির অহিংসত্ব বজায় রাখবার জন্য সর্পহত্যার কাযে আমার লাঠি ব্যবহার করতেন, এমন ইঙ্গিত নিশ্চয়ই করছি নে, আমাদের উভয়ের শারীরিক দৈর্ঘ্যের অসমতার সরল অনুপাতের হিসাবে আমার লাঠি তাঁর লাঠির চেয়ে ছয় ইঞ্চিটাক দীর্ঘতর ছিল ব'লেই তিনি আমার লাঠি ব্যবহার করতেন। বিষধর আততায়ীকে আমার লাঠির দ্বারা আরও ইঞ্চি ছয়েক দূরে রেখে হত্যা করা চলত। যে সাপগুলিকে আমার লাঠির দ্বারা মারা হয়েছিল, তার অধিকাংশই করেত। সব সাপই বধির, কিন্তু করেত নাকি এতই বধির যে, দুদান্ত সাপের রোজার মন্ত্রও তার কর্ণে প্রবেশ করে না।

এ সকল সামান্য কথা এখন থাক্, আমার সর্পযোগ পালার উদ্বোধন অনুষ্ঠান কেমন ক'রে হয়েছিল, এবার সেই কথাটা বলি।

আমরা তখন পূর্ণিয়ায় থাকি। আমার বয়স বছর দশেকের বেশি

হবে না। বেলা বারোটার কাছাকাছি আমার সরোজিনীদিদি ও আমি আমাদের উঠানে খেলা করছি। বৃহৎ উঠান, নানা গাছপালা-ঝোপ-ঝাড়পূর্ণ। ইমারতের কোলে প্রকাণ্ড রক—গোটা চারেক সিঁড়ি ভেঙে রক থেকে উঠানে অবতরণ করতে হয়। সিঁড়ির দু পাশে যূঁই গাছের দুই বৃহৎ ঝাড়,—ফুল যখন ফোটে, তখন স্নিগ্ধ সুমিষ্ট গন্ধে সমস্ত গৃহ পরিপূর্ণ হ'য়ে ওঠে। আমাদের একটা ধারণা ছিল, যূঁই গাছের তলায় সাপ আশ্রয় বাঁধে।

পিতাঠাকুর মহাশয় বহুক্ষণ কাছারি গেছেন, সদ্যোমাত্র আহার সমাপন ক'রে উঠে রকে দাঁড়িয়ে মাতাঠাকুরাণী তাঁর প্রিয়-বান্ধবী সভ্যাগতা শশীবাবুর মার সহিত কথা কইছেন। শশীবাবু পূর্ণিয়ার কালেক্টারিতে কাজ করেন, তাঁর বাসা আমাদের গৃহের সন্নিকটেই।

প্রতিদিনই শশীবাবুর মা আমাদের গৃহে বেড়াতে আসতেন, কিন্তু তিনি আসতেন অপরাহ্ণকালে, ঘণ্টা দেড়েক-দুই গল্পগুজব ক'রে, কোনো-দিন বা মার মুখের গান শুনে, বাবুরা স্কুল অফিস আদালত থেকে ফেরবার পূর্বে বাড়ি ফিরে যেতেন। সেদিন অমন বেপোট সময়ে তাঁর নিজের কোনো কাজের জন্য এসেছিলেন কি-না বলতে পারি নে, কিন্তু এ কথা বলতে পারি, আমার ভাগ্যদেবতা কর্তৃক প্রেরিত হ'য়েই সেদিন তিনি এসেছিলেন একান্তভাবে আমার রক্ষিকারূপে। সেদিন যদি তিনি না আসতেন, তা হ'লে সেদিনকার সম্ভাব্য শোচনীয় কাহিনী বহুদিন পূর্বেই বিস্মৃতির তিমিরগর্তে ডুব মারত।

সেদিন আমি ও আমার সরোজিনীদিদি কি খেলা খেলছিলাম তা বলতে পারি নে, হঠাৎ এক সময়ে আমার দক্ষিণ পায়ের কনিষ্ঠাঙ্গুলিতে কি যেন ফুটে গেল, আর সেইখানটা চনচন ক'রে জ্ব'লে উঠল। তাকিয়ে দেখি, একটি হাত দুই-আড়াই লম্বা সাপ আমার আঙুলের উপর দংশন-

কার্যটি সমাধা ক'রে লীলায়িতভাবে স'রে পড়ছেন। খুব যে ব্যস্ত হ'য়ে ত্বরিতগতিতে তা নয়; অল্প একটু জায়গা জুড়ে বেশ একরকম কুণ্ডলী পাকিয়ে ঈষতোন্নত মুখ এঁকিয়ে-বেঁকিয়ে চতুর্দিক দেখতে দেখতে এক অপরূপ ভঙ্গীতে। শুনেছি, দংশন করবার অব্যবহিত পরে বিষক্ষয় হেতু সাপ খানিকটা দুর্বল ও অলস হ'য়ে পড়ে, বেশি দূরে স'রে পড়তে পারে না, কাছাকাছিই ঘুরে বেড়ায়।

সাপ দেখামাত্র আমি চীৎকার ক'রে উঠলাম, "মা! আমাকে ঐ সাপটা কামড়ালে।"

আমার কথা শুনে আর সাপটাকে দেখতে পেয়ে "ও মা, আমার ছেলে গেল!" ব'লে মা উচ্চৈঃস্বরে কেঁদে উঠলেন। গোলযোগ শুনে চাকররা লাঠি নিয়ে ছুটে এসে সাপটাকে মেরে ফেললে।

এ সকল কিন্তু অবান্তর ব্যাপার—আসল কাজ চলছিল রকের উপর শশীবাবুর মায়ের দ্বারা। তাড়াতাড়ি আমাকে রকের উপর টেনে এনে সামনের একটা দড়ির আলনা এক টানে ছিঁড়ে নিয়ে তিনি আমার পায়ে অতিশয় শক্ত ক'রে বাঁধন দিচ্ছিলেন। শশীবাবুর মায়ের কাঁধে হাত রেখে তাঁর মুখের দিকে চেয়ে আমি নিঃশব্দে দাঁড়িয়ে ছিলাম। আমার বুকের মধ্যে কেমন যেন গুরগুর করছিল, আর সমস্ত দেহ মৃদু মৃদু কাঁপছিল; ভয়ে, না দুশ্চিন্তায়, না অসাধারণ ঘটনার তাড়নায় তা ঠিক বুঝতে পারছিলাম না।

বাঁধন দিতে দিতে শশীবাবুর মা আমাকে অভয় দিচ্ছিলেন, "ভয় কি বাবা? কোনো ভয় নেই। এখ্খনি ভাল হ'য়ে যাবে।"

ভয় যে নেই, সে কথা যেন শশীবাবুর মায়ের মুখের দিকে চেয়ে বিশ্বাস করতে সাহস হচ্ছিল। শশীবাবুর মার তখনকার মুখখানি বছর ষাটেক পরে আজও আমার মনের পটে সুস্পষ্ট রেখায় অঙ্কিত হ'য়ে আছে।

চিত্রশিল্পী যদি হতাম, তা হ'লে সেই নিষ্ঠাগভীর স্থির ধীর মুখখানি কাগজের পটের উপরেও এঁকে দেখাতে পারতাম।

কালো মুখখানির চতুর্দিক বেষ্টিত ক'রে ধপধপে থান ধুতির শুচিতা, চার-পাঁচ খিলি পানের চর্বিত তাল গভীর মনোযোগের তাড়নায় নিশ্চল হ'য়ে এক দিকের গালে ঠোস মেরেছে, সমস্ত দেহ অধিকার ক'রে অপরাজেয় সঙ্কল্পের এবং স্থৈর্যের একটা সুদৃঢ় ব্যঞ্জনা। সে অপরূপ মূর্তি কোনদিনই আমার পক্ষে বিস্মৃত হবার বস্তু নয়।

আমাদের বাড়ির ঠিক পাশেই অম্বিকা সুর ডাক্তারের বাড়ি। অচিন্তিত বিপদের বিমূঢ়তায় হকচকিয়ে গিয়ে প্রথমটা কিন্তু ডাক্তার ডাকার কথা কারো খেয়ালই হয় নি। খেয়াল হওয়া মাত্র ডাক্তারের কাছে লোক যখন দৌড়ল, তখন ডাক্তার মধ্যাহ্ন-ভোজন শেষ ক'রে আচমন করছেন। সংবাদ পাওয়া মাত্র ছুরি এবং প্রয়োজনীয় ঔষধপত্র নিয়ে আমার পার্শ্বে উপস্থিত হ'য়ে ডাক্তার সুর প্রথমে আমার নাড়ী পরীক্ষা ক'রে দেখলেন, তারপর মৃত সাপটা একবার দেখে নিয়ে তাড়াতাড়ি ছুরি দিয়ে ক্ষতস্থানে নির্দয়ভাবে কয়েকটা চির টেনে বেশ খানিকটা রক্তপাত করালেন, সর্বশেষে গোটা দুই ঔষধের দ্বারা ক্ষতস্থান বেশ ভাল ক'রে পুড়িয়ে দিলেন।

শশীবাবুর মা একটাই বাঁধন দিয়েছিলেন। প্রচুরভাবে সে বাঁধনের প্রশংসা করতে করতে ডাক্তার সুর 'অধিকন্তু ন দোষায়' নীতি অনুসরণ ক'রে আমার হাঁটুর নীচে ডিমের ওপর আর একটা বাঁধন দিয়ে দিলেন। এই অতিরিক্ত বাঁধনের যথার্থ মর্ম সেদিন কিন্তু ঠিক বুঝতে পারি নি, বুঝেছিলাম পরে। এ-বাঁধন সেদিনের কথা ভেবে তত দেওয়া হয় নি, যত দেওয়া হয়েছিল পরদিনের কথা ভেবে। যা কিছু পরিচর্যা হ'তে

পারত, যা কিছু কর্তব্য করবার ছিল, মিনিট পনের-কুড়ির মধ্যে সমস্তই শেষ হ'য়ে গেল।

কাছারিতে বাবার কাছে সংবাদ পাঠানো হয়েছিল। উন্মত্তের মতো ছুটতে পুড়তে বাবা যখন গৃহমধ্যে প্রবেশ করলেন, তখন অম্বিকা সুর আমাকে কোলে নিয়ে ব'সে আছেন। আমার বুকের গুরগুরুনি আর দেহের কাঁপুনি দুই ততক্ষণে বন্ধ হয়েছে। সেদিনের ভয়াবহ নাটকের আমি তখন বিজয়ী নায়ক।

বাবাকে দেখতে পেয়ে দূর থেকেই ডাক্তার সুর উচ্চৈঃস্বরে বললেন, "ভয় নেই গাঙুলী মশায়, ছেলে আপনার ভাল আছে।"

দ্রুতপদে আমার নিকটে উপস্থিত হ'য়ে বাবা প্রথমে আমার মাথায় হাত রেখে মুদিত নেত্রে মনে মনে বোধ হয় কি আশীর্বাদ করলেন, তারপর ডাক্তার সুরের প্রতি দৃষ্টিপাত ক'রে করজোড়ে বললেন, "আপনাকে কি বলব অম্বিকাবাবু?"

অম্বিকা সুর বললেন, "যা বলবেন ঐ শশীর মাকে বলুন। সৌভাগ্যক্রমে উনি সে সময়ে উপস্থিত ছিলেন, আর এই প্রথম বাঁধনটি এমন মোক্ষম ক'রে দিয়েছিলেন, তাই রক্ষে। নচেৎ ছুরি-কাঁচি, ওষুধ-পত্র যেমন এনেছিলাম, তেমনি নিয়ে আমাকে ফিরে যেতে হ'ত। তা হ'লে ব্যাপারখানা দেখবেন নাকি একবার?"

তারপর একজন চাকরের প্রতি দৃষ্টিপাত ক'রে বললেন, "লে আও তো আউর এক দফে।"

পর মুহূর্তেই চাকরটা একটা লাঠিতে মৃত সাপটাকে ঝুলিয়ে নিয়ে হাজির হ'ল।

দেখে বাবা শিউরে উঠে চক্ষু বুজলেন। সর্বনাশ! এ যে সাক্ষাৎ কৃতান্ত! তাঁর অতি আদরের কনিষ্ঠ সন্তানকে প্রায় নিয়েছিল টেনে।

বাবার কাছ থেকে ধন্যবাদ পাবার ভয়ে শশীবাবুর মা এই সুযোগে স'রে পড়েছিলেন তাঁর গৃহে। অম্বিকা সুর আরও ঘণ্টাখানেক অপেক্ষা ক'রে প্রস্থান করলেন। যাবার আগে আমার নাড়ী, চোখের কোল, হৃদ্‌পিণ্ডের স্পন্দন প্রভৃতি পরীক্ষা ক'রে দেখলেন এবং উপদেশ দিয়ে গেলেন আমাকে যেন সর্বক্ষণ জাগিয়ে রাখা হয়—এমন কি, রাত্রেও।

এ উপদেশ না দিলেও কোনো ক্ষতি ছিল না। বৈকালের দিক থেকে বাঁধনের যন্ত্রণা এমন বেড়ে উঠতে লাগল যে, সে অবস্থায় কার সাধ্য চোখের পাতা বোজে! রাত্রি এগারোটা আন্দাজ ডাক্তার সুর একবার আমাকে পরীক্ষা ক'রে দেখতে এলেন। কাতরভাবে আমি কাঁদতে লাগলাম, "খুলে দিন, ডাক্তারবাবু, খুলে দিন। ম'রে গেলাম!"

ডাক্তারবাবু ঘাড় নেড়ে বললেন, "আচ্ছা, বেশ, এবার যখন আসব, খুলে দেব।" তারপর নাড়ী প্রভৃতি যথাপূর্ব পরীক্ষা ক'রে সন্তুষ্টচিত্তে প্রস্থান করলেন।

এলেন একেবারে পরদিন বেলা দশটার সময়ে একজন জুনিয়ার ডাক্তারকে সঙ্গে নিয়ে। দুটি নূতন বাঁধন প্রস্তুত ক'রে রাখলেন—বাঁধন খোলার পর কিছু বৈলক্ষণ্য অনুভূত হ'লে পুনরায় তাড়াতাড়ি বেঁধে ফেলে অন্য ব্যবস্থা অবলম্বন করতে হবে।

খোলা তো দূরের কথা, বাঁধন কাটা নিয়েই গুরুতর সমস্যা দেখা দিলে। দু দিকের মাংস অসম্ভব রূপ ফুলে ওঠায় শশীবাবুর মায়ের বাঁধন এমন পরিপূর্ণভাবে আত্মগোপন করেছে যে, কার সাধ্য সে বাঁধনের তলায় ছুরি ঢুকিয়ে কাটে! আড়াআড়িভাবে কাটা তো অসম্ভব, বহুক্ষণ ধ'রে অল্প অল্প ক'রে লম্বালম্বিভাবে ছুরি চালিয়ে চালিয়ে একটা জায়গায় কেটে

ফেলে ডাক্তার সুর কাটার এক প্রান্ত ধ'রে নির্মমভাবে চড়চড়িয়ে বাঁধনটা খুলে ফেললেন। সেই পাশবিক প্রক্রিয়ার তাড়নায় আমি এমন চীৎকার ক'রে উঠেছিলাম যে, দূর থেকে সে চীৎকার শুনতে পেয়ে চাকরেরা ছুটে এসেছিল।

ষাট বৎসর পূর্বের কথা—কিন্তু দু-চার বৎসর পূর্বেও সে-বাঁধনের দাগ স্পষ্ট দেখা যেত। তীক্ষ্ণদৃষ্টি চক্ষুর কাছে এখনো হয়তো তার অস্পষ্ট দাগ ধরা পড়ে।

প্রথম বাঁধনটা খুলে ডাক্তার সুর নিবিষ্ট মনে আমার নাড়ী টিপে ধ'রে বসলেন। বলা বাহুল্য, আজ এসে প্রথমেই তিনি আমার নাড়ী প্রভৃতি ভাল ক'রে পরীক্ষা করেছিলেন। প্রায় আধ ঘণ্টা নাড়ী ধ'রে ব'সে থেকে কোনো বৈলক্ষণ্য অনুভব না ক'রে তিনি তাঁর-বাঁধা দ্বিতীয় বাঁধনটি খুলে পুনরায় নাড়ী টিপে বসলেন। অবশ্য দ্বিতীয় বাঁধনটা খুলতে অপেক্ষাকৃত অনেক কম বেগ পেতে হয়েছিল।

প্রথম বাঁধনের ন্যায় দ্বিতীয় বাঁধন খুলেও প্রায় আধ ঘণ্টা নাড়ী টিপে ব'সে থেকে উৎফুল্ল মুখে ডাক্তার বললেন, "নাঃ, আর কোনো ভয় নেই, ভাল হ'য়ে গেছে।" তারপর আমার দেহে একটু ঠেলা দিয়ে বললেন, "যাও খোকা, ভাল ক'রে খাও-দাও গে। বেঁচে গিয়েছ।"

সাপের বিষ থেকে হয়তো বেঁচে গিয়েছিলাম, কিন্তু বাঁধনের জ্বালায় তখনো মারা যাচ্ছিলাম। সর্পদংশনের বিষয়ে কবির উক্তি আছে,—

"কি যাতনা বিষে বুঝিবে সে কিসে
কভু আশীবিষে দংশে নি যারে।"

সত্য কথা যদি বলি, আমার কিন্তু সর্পদংশনে ছুরিকা-চালনায়

অথবা ঔষধ-প্রয়োগে তত যন্ত্রণা হয় নি, যত হয়েছিল বাঁধনের তাড়সে। আমি যদি কবি হতাম, তা হ'লে নিশ্চয় লিখতাম—

কি ব্যথা বাঁধনে বোঝে সে কেমনে
কভু বন্ধনে বাঁধে নি যারে।

এ কথা শুধু রাজনৈতিক বন্ধনের বিষয়েই সত্য নহে, সাপের বাঁধনের বিষয়েও সত্য।

## ২১

কবি সত্যেন্দ্রনাথ বলেছেন,—

"বাঘের সঙ্গে যুদ্ধ করিয়া
আমরা বাঁচিয়া আছি,
আমরা হেলায় নাগেরে খেলাই
নাগেরি মাথায় নাচি।"

এ কথা কবি-কল্পনার খুব বেশি অতিশয়োক্তি না হ'লেও মুক্ত বন্ত গোক্ষুর যে কি ভয়ঙ্কর পদার্থ তা শুধু সেই জানে যে কখনো তেমন সাপের সামনা সামনি হ'তে পেরেছে।

আমাদের প্রাত্যহিক সাধারণ জীবনে, বিশেষত আমাদের নাগরিক জীবনে, সাপের সহিত দেখা-সাক্ষাতের সুযোগ প্রধানত দুটি উপায়ে আমরা পাই,—প্রথমত সাপুড়ের বিসবিমুক্ত আফিম-খাওয়া সাপের খেলা দেখবার সময়ে, এবং দ্বিতীয়ত চিড়িয়াখানায় পুরু মজবুত কাচের ঘরে সাপ দেখতে দাঁড়িয়ে। এই দুই শ্রেণীর সাপই মানুষের অনিষ্ট সাধন করতে অক্ষম ব'লে মানুষকে তারা সে মূর্তি দেখাতে পারে না, যা পারে স্বাধীন মুক্ত কেউটে গোখরো। তাদের মূর্তিই আলাদা। যে সাপ প্রাণ হরণ করতে পারে না, মন হরণ করতেও সে অক্ষম। উদ্ধত-ছোরা রক্তনেত্র গুণ্ডা আর কোমরে-দড়ি বাঁধা নতমস্তক গুণ্ডার মধ্যে যে প্রভেদ, সেই প্রভেদ দংশনক্ষম মুক্ত গোখরো আর চিড়িয়াখানায় বন্দী গোখরোর মধ্যে। বন্দী গোখরোর খানিকটা পরের ব্যাপার হচ্ছে কাগজে-আঁকা গোখরো; অবশ্য শক্তিশালী শিল্পীর অঙ্কিত গোখরো

এমন সজীব দেখাতে পারে যে, তার মুখের কাছে হাত পড়লে শিউরে উঠতে হয়। তথাপি কাকঃ কাকঃ, পিকঃ পিকঃ।

একবার আমি তিন হাত সাড়ে তিন হাত লম্বা ভীষণ এক খয়ে-গোখরোর পাল্লায় পড়েছিলাম; আর সে পাল্লার মেয়াদ নিতান্ত কম ছিল না,—মিনিট পাঁচেক তো নিশ্চয়ই হবে। আমার জীবনের সে এক অপূর্ব অভিজ্ঞতা! সেবার আমি দংশন হ'তে রক্ষা পেয়েছিলাম বটে, কিন্তু পূর্ণিয়ার সর্পদংশনের ঘটনা আমার মনের উপর যে পরিমাণ রেখাপাত করেছিল, তার চেয়ে অনেক অধিক পরিমাণে করেছিল সেবারকার ব্যাপার।

পূর্বে বলেছি, আমার জীবনে সর্পযোগের মত একটা ব্যাপার দেখা দিয়েছিল। সেই যোগের গৌণ ঘটনা বিবৃত ক'রে মুখ্য ঘটনার অবতারণা করব।

সে বৎসর আমার খুড়তুত ভাই দেবেনদাদা এবং আমি দুজনেই এণ্ট্রান্স পরীক্ষা দিয়েছিলাম। পরীক্ষার ফল প্রকাশিত হ'লে দেখা গেল, দুর্ভাগ্যক্রমে দেবেনদাদা উত্তীর্ণ হ'তে পারেন নি। প্রথম দিকে তিনি খুব খানিকটা কান্নাকাটি আপনা-আপনি করলেন, তারপর বিষণ্ণ নির্বাক মুখে এমন এক দুর্মোচ্য গাম্ভীর্যের অবতারণা করলেন যে, মনে হ'ল তার চেয়ে কান্নাকাটি ছিল ভাল।

ফেল করতে না পারার অপরাধে দারুণ অপ্রতিভ হ'য়ে সারাদিন আমি নিঃশব্দ নির্বাক দেবেনদাদার পাশে পাশে দুঃখাত মুখে অবস্থান করছি। সন্ধ্যার পর আমাদের ভাগলপুরের বাড়ির চণ্ডীমণ্ডপের বারান্দায় একটা ছোট বেঞ্চ পেতে মাটিতে পা রেখে পাশাপাশি দুজনে গভীর চিন্তায় আবিষ্ট হ'য়ে নিঃশব্দে ব'সে আছি। আমাদের পায়ের

ইঞ্চি ছয়েক নীচে সুদীর্ঘ সোপানের প্রথম ধাপ, তার দুটো ধাপ নিয়েই অঙ্গন।

হঠাৎ চোখে পড়ল আমাদের পায়ের নীচের ধাপের ওপর কিসের একটা লম্বা কালো ছায়া পড়েছে। ফুটফুটে জ্যোৎস্না ; মাথার ওপর দড়ির আলনা-টালনা কিছু আছে নাকি? তাকিয়ে দেখলাম, না, কিছুই নেই তো। তারপর নীচের দিকে দৃষ্টিপাত ক'রে দেখি, সর্বনাশ! কালো ছায়া কোথায়? এ যে সাক্ষাৎ জীবান্তক কাল সিঁড়ির এক দিক থেকে অপর দিকে ধীরে ধীরে অগ্রসর হচ্ছে। পাকা সিঁড়ির শীতলতা দেহে আরাম দান করছে ব'লেই বোধ করি গতি মন্থর, ধীর। আমাদের শরীরের ছয় ইঞ্চির মধ্যে মৃত্যুর দূত এসে উপস্থিত হয়েছে, কোনো কারণে বিরক্তি বোধ ক'রে দুজনের দেহের উপর একটু ব্যবস্থা করলেই আর দেখতে নেই।

কিছুকাল পূর্বে দাদার মুখে এক ডেপুটি ম্যাজিস্ট্রেটের সর্পদংশনের কাহিনী শুনেছিলাম। সরকারী কাজে ডেপুটি ম্যাজিস্ট্রেট কোনো অরণ্য অঞ্চলে গিয়ে তাঁবু ফেলে অবস্থান করেছিলেন। একদিন সন্ধ্যার পর তাঁবুর মধ্যে ক্যাম্পখাটে ব'সে লেখাপড়ার কাজ করছেন, এমন সময়ে তাঁর পাচক লুচির থালা হাতে তাঁবুর মধ্যে প্রবেশ ক'রে দেখে, একটা প্রকাণ্ড গোখরো সাপ খাটের পাশে কুণ্ডলী পাকিয়ে ব'সে আছে। সাপ দেখে ধীরে ধীরে বেরিয়ে গিয়ে সে যদি লোকজন ডেকে এনে লাঠি-সোঁটা দিয়ে সেটাকে মারবার অথবা তাড়াবার ব্যবস্থা করে তা হ'লে কিছুই হয় না। তা না ক'রে উত্তেজিত কণ্ঠে সে চিৎকার ক'রে উঠল, "বাবু সাপ!"

আচমকা সাপের নাম শুনে "কোথায় ঠাকুর" ব'লে ডেপুটি ম্যাজিস্ট্রেট খাটের উপর থেকে লাফ দিয়ে মাটিতে পড়লেন, আর

সঙ্গে সঙ্গে তাঁর দেহের উপর উপর্যুপরি তিন-চারবার পড়ল ভীত কুপিত গোখরোর মারাত্মক ছোবল।

ডাক্তার নেই, কবিরাজ নেই, দেখতে দেখতে কয়েক মিনিটের মধ্যে সংজ্ঞা হারিয়ে ডেপুটি ম্যাজিস্ট্রেট নিস্পন্দ হলেন। তাঁর কর্তব্যবিমূঢ় সন্ত্রস্ত কেরানীর তাড়নায় রোজা ডাকতে লোক ছুটল। ঘণ্টাখানেক দূরের গ্রাম থেকে রোজা এসে যখন দক্ষিণার পরিমাণ নিয়ে দরকষাকষি লাগালে, তার বহুক্ষণ পূর্বেই পরলোকে উত্তীর্ণ হ'য়ে ডেপুটি ম্যাজিস্ট্রেট নিশ্চিন্ত হ'য়ে হাত গুটিয়ে বসেছেন।

এই কাহিনী থেকে যেটুকু শিক্ষালাভ করেছিলাম, আমাদের বর্তমান অবস্থায় তা পুরোপুরি কাজে লাগালাম। দেবেনদাদার দিকে ফিরে তাকিয়ে একেবারে গোড়া বেঁধে মৃদুস্বরে বললাম, "ন'ড়ো না, খবরদার! চুপটি ক'রে ব'সে থাকো। আমাদের পায়ের কাছে সাপ।" আগে সাবধান ক'রে দিয়ে সাবধানে সাপের নাম উল্লেখ করলাম; পাছে আমার কণ্ঠস্বর শুনে দেবেনদাদা উত্তেজিত হন, সেই উদ্দেশ্যে কণ্ঠস্বরে বিন্দুমাত্র বেগ প্রয়োগ করলাম না।

সভয়ে দেবেনদাদা নীচের দিকে তাকিয়ে দেখে কাঠ হ'য়ে বসলেন। পর মুহূর্তেই সাপটা সিঁড়ির প্রান্তে উপনীত হ'য়ে মাটির দিকে মুখ নীচু করেছে কি করে নি, আর সঙ্গে সঙ্গে বিনা সলা-পরামর্শে পরিপূর্ণ ঐক-মত্যের সহিত আমাদের দু জোড়া পা ঠিক বৈদ্যুতিক সংযোগের ন্যায় সড়াৎ ক'রে বেঞ্চির উপর টেনে নেওয়া! আর তারই সঙ্গে সঙ্গে, আমাদের দুজনের পা টানার শব্দে অথবা স্পন্দনে ভয় পেয়েই বোধ হয়, মুহূর্তের মধ্যে সাপটার সিঁড়ির পাশে একটা গর্তর মধ্যে আত্মগোপন করা!

সাপের আবির্ভাবের মাহাত্ম্যে দেবেনদাদার ফেল হওয়ার দুঃখ

সিক্ষের উঠল। "ভাল ক'রে নজর রাখিস উপীন, পালাতে যেন না পারে, আমি লোক ডেকে আনি।" ব'লে দেবেনদাদা ছুট দিলেন।

দেখতে দেখতে গোটা চার-পাঁচ লণ্ঠন সহ বিশ-পঁচিশ জন লোক জ'মে গেল; তাদের মধ্যে চার-পাঁচ জনের হাতে মোটা মোটা লাঠি। গর্তের মুখে লাঠি আর ছড়ি দিয়ে খোঁচাখুঁচি আরম্ভ হ'ল, কিন্তু সর্প-মহারাজের না পাওয়া যায় সাড়া, না পাওয়া যায় শব্দ। তিনি তাঁর উন্নত শ্রেণীর বিবেচনা-শক্তির সাহায্যে নিশ্চয় উপলব্ধি করেছেন, গর্তের বাইরের অবস্থা তাঁর পক্ষে নিরাপদ নয়।

সকলের সমবেত যত্ন এবং প্রচেষ্টা প্রায় হার মানতে বসেছে, এমন সময়ে দীর্ঘ এক শাবল হস্তে রঙ্গভূমিতে আবির্ভূত হ'ল ধনপতিয়া। ধনপতিয়া আমাদের উত্তর দিকে অবস্থিত ঘোষেদের বাড়ির চাকর। তার নধর পুষ্ট দেহের রঙ আলকাতরাকে লজ্জা দেয়, আর দুই চক্ষুর সাদা ক্ষেত ফুলখড়িকে মলিন করে। ঘোষেদের কর্তা জমিদার হেরম্ব-চন্দ্রের খাস পেয়ারের চাকর ব'লে ধনপতিয়ার দেহের জন্য প্রত্যহ আধ-পোয়াটাক খাঁটি সর্ষপ তৈলের ব্যবস্থা; সে ব্যবস্থার সুচিহ্ন প্রমাণ সর্বদা সে নিজের চামড়ার উপর বহন ক'রে বেড়ায়।

ধনপতিয়া এসে সকলকে ঠেলে ঠুলে সরিয়ে নিজে শাবল দিয়ে মাটি খুঁড়তে আরম্ভ করলে। ছড়ি ও লাঠির উপদ্রব যতটা সহ্য করা গিয়ে-ছিল, শাণিত শাবলের খোঁচা ততটা গেল না। মিনিট দুই-আড়াই মাটি খোঁড়ার পর গর্তর বাইরে একবার ভাগ্য পরীক্ষা ক'রে দেখবার লোভে সর্পমহারাজ, অর্থাৎ একটা দুরন্ত বিষধর কেউটে, ছন্বরিয়ে বেরিয়ে পড়ল। বাইরেও সে কিন্তু সুবিধা করতে পারলে না, সেখানে তার জন্যে যে সাংঘাতিক ব্যবস্থা উদ্যত হ'য়ে অপেক্ষা করছিল, তাকে দেখা মাত্র সবেগে তা তার মাথা কোমর আর লেজের উপর আছাড়

খেতে আরম্ভ করলে, আর সেই নিরবসর লাঠি বর্ষণের মধ্যেই এক সময়ে ধনপতিয়া শাবল দিয়ে সাপের দেহ আর মাটি একসঙ্গে বিদ্ধ ক'রে গেঁথে ফেললে। নিরুপায় আক্রোশে মরণোন্মুখ সেই দুর্দান্ত বিষধর তিন-চার পাকে শাবলের ডাঁটিটা জড়িয়ে কামড়ে ধরলে। শাবলটার মানুষের মতো প্রাণ ছিল না তাই রক্ষে, নচেৎ হাজার শক্তিশালী রোজাও তাকে সেদিন বাঁচিয়ে তুলতে পারত না।

নিকটে দাঁড়িয়ে উত্তেজিত কণ্ঠে দেবেনদাদা ধনপতিয়াকে উৎসাহিত করছিলেন, "এখনো বেঁচে আছে ধনপতিয়া, একেবারে মেরে ফেল্।"

দেবেনদাদার পাশে আমি দাঁড়িয়ে ছিলাম, আমার প্রতি দৃষ্টিপাত ক'রে তিনি বললেন, "কিছু খড় বিচুলি দেশলাইয়ের বাক্স আর কেরো-সিন তেল দিয়ে একটা চাকরকে গঙ্গার ঘাটে পাঠিয়ে দে।"

গঙ্গার ঘাট আমাদের বাড়ি থেকে আধ মিনিটেরও পথ নয়।

বিস্মিত হ'য়ে জিজ্ঞাসা করলাম, "কেন বল তো?"

দেবেনদাদা বললেন, "জানিস নে বুঝি? কেউটে গোখরো ব্রাহ্মণ। কেউটে সাপ মেরে সৎকার না করলে ব্রহ্মহত্যার পাতক হয়।"

মনে মনে মৃত সাপকে ধন্যবাদ জানালাম। সে বেচারা সাপ হ'য়ে আজ রোজার কাজ করছে,—দেবেনদাদার মন থেকে ফেল হওয়ার দংশনের সমস্ত বিষ সে নামিয়ে দিয়েছে।

আর একদিনের একটা সামান্য কথা বলি। কথাটা সামান্য শুধু এই কারণে যে, একটা বৃহৎ গোখরো সাপ নিয়ে সেদিন আমার জীবনে যে সঙ্কট দেখা দিয়েছিল, তার স্থিতিকাল বোধ করি সিকি মিনিটও ছিল না। কিন্তু সেই অত্যল্প সময়ের মধ্যেই সঙ্কটটা মারাত্মক পরিণতিও লাভ

করতে পারত। সুতরাং আসলে, কথাটা যত সংক্ষিপ্ত, তত সামান্য নয়।

পূজার ছুটিতে আমরা সপরিবারে ভাগলপুরে এসেছি। তখন আমি কলিকাতায় বি. এ. পড়ি। একদিন অপরাহ্নের দিকে বাইসিকেলে সাবোরের পথে বেড়াতে গিয়েছিলাম। প্রত্যাবর্তন কালে ক্লীভল্যাণ্ড রোড দিয়ে পশ্চিম মুখে আসতে আসতে আমাদের গলি মানিক সরকার রোডের মোড়ে যখন পৌঁছলাম, তখন সন্ধ্যা আগতপ্রায়।

ক্লীভল্যাণ্ড রোডের মোড় থেকে বাঙালীটোলার গঙ্গার ঘাট পর্যন্ত সমস্ত পথটা গঙ্গার দিকে প্রায় একটানা ঢালু হ'য়ে নেমেছে। সে ঢাল পদব্রজে ততটা বোঝা যায় না, যতটা বোঝা যায় বাইসিকেলের উপর চ'ড়ে যেতে। মানিক সরকার রোডে প্রবেশ ক'রে বেশ দ্রুতগতিতে নেমে চলেছি। পথের প্রায় শেষপ্রান্তে আমাদের বাড়ি। বাড়ির অতি নিকটে এসে পড়েছি। দক্ষিণে রামবাবুর জঙ্গলে পোড়ো বাগান, বাঁ দিকে বাড়ুজ্জেদের বাড়ি,—আর শতাবধি হাত অগ্রসর হ'লেই আমাদের বাড়ির সামনে নেমে পড়া যায়,—এমন সময়ে দেখি, সম্মুখে হাত দশ-বারো দূরে একটি বৃহৎ গোখরো সাপ বেশ বনিয়াদি চালে রাম-বাবুর বাগানের দিকে মুখ ক'রে রাস্তা অতিক্রম করছে।

এখন, এই গুরুতর সঙ্কটের অবস্থায় কোন্ উপায় অবলম্বন করলে বিপদ থেকে রক্ষা পাওয়া যেতে পারে, তা ভেবে উৎকণ্ঠিত হ'য়ে উঠলাম। ব্রেক ক'ষে সাইকেল থেকে অবতরণ যদি করি, তা হ'লে খুব সম্ভব গোখরোর মুখের ওপরেই গিয়ে পড়ি। সে অবস্থায় দাঁতের সঙ্গে চামড়ার সঙ্গে যে নিদারুণ একটা কাণ্ড হ'তে পারবে, তার চিন্তা পর্যন্তও ভয়াবহ। পথ সেখানটা এমন প্রশস্ত নয় যে, লেজের দিক দিয়ে পাশ কাটিয়ে সব দিক বাঁচিয়ে অবলীলাক্রমে বেরিয়ে যেতে পারি। সাপের

সামনের দিক দিয়ে বেরিয়ে যাবার চেষ্টায়, সাপের দাঁত থেকে নিজেকে যথেষ্ট দূরে রাখবার আগ্রহে রামবাবুর বাগানের পাশে গভীর নালায় সাইকেল শুদ্ধ যদি পড়ি, সেও নিতান্ত কম বিপদের কথা হবে না।

বাকি রইল তা হ'লে দক্ষিণ ও বাম উভয় দিক বর্জন ক'রে সোজা বেরিয়ে যাওয়া। কিন্তু সে কার্য সম্পন্ন করবার কালে সাপ যদি কোনো-প্রকারে চাকার পাকির সঙ্গে নিজেকে জড়িয়ে ফেলতে সক্ষম হয়, তা হ'লে যে যৎপরোনাস্তি জটিল অবস্থার সৃষ্টি হবে, তার মধ্যে কে অধিকতর বিপন্ন হবে—সাপ, না, আমি, সে কথা চিন্তা ক'রে উদ্‌ভ্রান্ত হ'য়ে উঠলাম।

এসকল কথা লিখতে যতটা সময় গেল, চিন্তা করতে বোধ করি তার শতাংশের এক অংশও যায় নি। আকাশে বিদ্যুদ্দামের মতো মুহূর্তের মধ্যে সমস্ত চিন্তা মনের আকাশে স্ফুরিত হয়েছিল। হঠাৎ দেখি, দুরবগাহ মনের গোপন পরামর্শে প্যাডেলে জোর দিয়ে গাড়ির গতি বাড়িয়েছি। বায়ুবেগে গোক্ষুরকে অতিক্রম ক'রে এগিয়ে গেলাম। যাবার সময়ে টক্ টক্ ক'রে দুবার বাইসিকেলের চাকা সাড়া দিলে। বুঝতে বাকি রইল না, সর্পরাজকে দুবার চক্রদলিত ক'রে এসেছি।

যে সঙ্কট কিছু পূর্বে সুদুর্মোচ্য মনে হয়েছিল, অতি সহজেই তা থেকে উদ্ধার পেয়ে গেলাম। অধিকন্তু, বৃহৎ স্বাধীন গোক্ষুর সর্পের চলন্ত দেহের উপর বাইসিকেল সহ অধিরূঢ় হওয়ার দুর্লভ অভিজ্ঞতা জীবনের সঞ্চয়-ভাণ্ডারকে খানিকটা সমৃদ্ধতর ক'রে তুললে।

তখনো সন্ধ্যার ছায়া খুব বেশি গাঢ় হ'য়ে নামে নি ; চতুর্দিক সুস্পষ্ট-ভাবেই দেখা যাচ্ছে। সাপটাকে দলিত ক'রে এসেই পিছন ফিরে তাকিয়ে দেখি, রামবাবুর বাগানের দিকে সেটা এগিয়ে যাচ্ছে,—তবে আগেকার সে বনিয়াদি চালে নয়, কতকটা যেন ভীত হ'য়ে তাড়াতাড়ি।

খুশিই হলাম। সেও বেঁচে আছে, আমিও বেঁচে গেছি।

## ২২

আমার জীবনে সর্পযোগের যে কথা পূর্বে উত্থাপিত করেছিলাম, তৎসম্পর্কে ছোট বড কয়েকটি কাহিনীই বলেছি। একান্তে, সহায়সঙ্গীহীন অবস্থায়, পলায়নের পথ বর্জিত একটা অমুক্ত সঙ্কীর্ণ স্থানে চার হাত সাড়ে চার হাত দীর্ঘ এক করাল গোখরো সাপের সহিত আবদ্ধ হ'য়ে অবস্থান করার যে ভয়াবহ অভিজ্ঞতা, সে কথা বলা হ'লেই সর্প প্রসঙ্গের শেষ কাহিনী বলা হয়। সে দিন অমন বিপজ্জনক অবস্থায় পড়ার সময়ে মনে হয়েছিল, আমার চেয়ে মন্দভাগ্য তখন আর কেউ ছিল না, কিন্তু বিপদ থেকে উদ্ধার পাবার পর যতবারই সে দিনের কথা স্মরণ করেছি, মনে হয়েছে ভাগ্যে সেদিন অমন বিপদে পড়েছিলাম!

আমি তখন ভাগলপুর গভর্মেণ্ট স্কুলে প্রবেশিকা শ্রেণীতে অধ্যয়ন করি। চৈত্র মাস, শুক্লপক্ষের অষ্টমী অথবা নবমী তিথি; বারোয়ারিতলায় বাসন্তী দুর্গাপূজা চলেছে। তখনকার দিনে ভাগলপুরে বসন্তকালের এই বারোয়ারি পূজা কি বিপুল সমারোহে অনুষ্ঠিত হ'ত, ইতিপূর্বে তার কিছু বিবরণ দিয়েছি। পূজার কয়েক দিন ভাগলপুরের বাঙালী জনসাধারণের স্নানাহারের সময় থাকত না। বিখ্যাত যাত্রাদলের পালা, সুপ্রসিদ্ধা পান্নাসুন্দরীর কীর্তন, বাইনাচ, চণ্ডীর গান, কথকতা, ম্যাজিক, পুতুলনাচ, একটা না একটা কিছু সব সময়ে লেগেই থাকত।

সেদিন খ্যাতনামা যাত্রাওয়ালা ভূষণ দাসের অভিমন্যুবধের পালা। সন্ধ্যার সময়ে আরতির পর রাত্রের আহার সমাপন ক'রে আসবার জন্য

ঘণ্টা খানেকের বিরতি; তারপর ঘণ্টা দেড়েক দুই কীর্তনগান; তৎপরে রাত্রি দশটা থেকে যাত্রার আসর।

কীর্তন শেষ হওয়ার পর দর্শকগণকে সরিয়ে সরিয়ে বসিয়ে যাত্রার বৈঠকের উপযুক্ত ক'রে পুনরায় আসর নূতনভাবে সজ্জিত করা হ'ল, তারপর ক্রমশ ধীরে ধীরে বাদ্যযন্ত্রাদিসহ বাদকগণ উপস্থিত হ'য়ে বাঁধাবাঁধি ঠোকাঠুকি আরম্ভ ক'রে দিলে। যৎপরোনাস্তি নীরস ও বিরস বাঁধাবাঁধির এই পালা আসল পালার অবশ্য দেয় মাশুল বিবেচনায় শ্রোতাগণ ক্ষণকাল হারমোনিয়মের সুরের সহিত তানপুরার তার, বেহালার তাত এবং তবলা ও পাখোয়াজের চামড়ার মিলন প্রচেষ্টা ধৈর্যসহকারে সহ্য করলে; কিন্তু বিভিন্ন যন্ত্রগুলির সুর মোটামুটি ভিড়ে আসার পরও যখন সূক্ষ্ম হ'তে সূক্ষ্মতর মিলনের কাজ চলতে লাগল, যখন তবলার ঘাটে ঘাটে চাঁটি মেরে তবলাবাদক কান নুইয়ে নুইয়ে সুরের ঐক্য পরীক্ষা ক'রে চলল এবং বেহালা-বাদকগণ তাদের তাতে টুং টাং শব্দ ক'রে ক'রে বেহালার কানে মোচড় দেওয়া চালাতে লাগল, তখন অগত্যা ধৈর্য হারিয়ে দর্শকগণ নিজেদের মধ্যে গল্প আরম্ভ ক'রে দিলেন। দেখতে দেখতে কথোপকথনের ভন্‌ভনানিতে আসর সরগরম হ'য়ে উঠল।

কীর্তনগানের পর সামান্য কিছু লোক উঠে গিয়েছিল, এখন কিন্তু দলে দলে নূতন লোকের আগমনে আসর ঠেসে উঠতে লাগল। আমাদের বাড়ি থেকে সকলেই এসেছিলেন, শুধু বাবার শরীর অসুস্থ ব'লে তিনি বাড়িতে ছিলেন।

আমি ও আমার বন্ধু সুশীলকুমার মৈত্র আসরের এক জায়গায় স্থান ক'রে নিয়ে ব'সে গল্প করছিলাম। হঠাৎ সুশীল বললে, "ওরে উপীন, ভারি তেষ্টা পেয়েছে, লেমনেড খাওয়াবি?"

বললাম, "সঙ্গে পয়সা নেই তো সুশীল।"

সুশীল বললে, "এখনো তো দেরি আছে, চল্ না, বাড়ি থেকে নিয়ে আসবি।"

বুঝলাম, তৃষ্ণা নিবারণ সুশীলের মুখ্য কথা নয়—লেমনেড পান করাই আসল কথা; কারণ পয়সা ব্যতীতও বারোয়ারিতলায় তৃষ্ণা নিবারণের ব্যবস্থা করা খুব কঠিন ব্যাপার ছিল না। অল্পদিনের আবিষ্কারের বস্তু ব'লে লেমনেড তখনো তার নূতনত্বের গৌরব হারায় নি; তখনো লেমনেড শৌখিন ও ধনী ব্যক্তিদের বিলাসের সামগ্রী। বিহারের পান-সিগারেটের দোকানদারেরা তখনো লেমনেডকে লিম্নেড বলতে শেখে নি, বলে—মিঠা পানি। সুশীলের প্রস্তাবে সম্মত হ'য়ে উভয়ে আসর ছেড়ে বেরিয়ে প'ড়ে বাড়ির দিকে অগ্রসর হলাম।

সুশীল ছিল আমার অন্তরঙ্গ বন্ধু। রুচির ক্ষেত্রে আমাদের উভয়ের ছিল পনের আনা মতৈক্য। যে গান আমার ভাল লাগত, সুশীল সে গান অপছন্দ করত না, যে সাহিত্য সুশীল পছন্দ করত, সে সাহিত্য আমাকেও আনন্দ দিত। শুধু রুচির ক্ষেত্রেই নয়, তদপেক্ষা একটা প্রবলতর ক্ষেত্রে, অর্থাৎ নৈষ্কর্ম্যের ক্ষেত্রে আমাদের দুজনের ছিল মতের এবং কাজের আশ্চর্য মিল। আমার কাজের সময়ে সুশীল উপস্থিত হ'য়ে আড্ডা দিয়ে আমার কার্য পণ্ড ক'রে যেত, সে সহৃদয়তার ঋণ আমি পরিশোধ ক'রে আসতাম তার কাজের সময়ে উপস্থিত হ'য়ে আড্ডা দিয়ে তার সময় নষ্ট ক'রে। এ শোধ-পরিশোধ আমরা কিন্তু আদৌ কোনো প্রকার প্রতিশোধপরায়ণতার বশবর্তী হ'য়ে করতাম না; নিতান্তই সহজ সৌজন্যের আদান-প্রদানের হিসাবে করতাম।

সুশীলের মেধা ছিল তীক্ষ্ণ শ্রেণীর। সে মেধার ফুল ফুটত অবশ্য সুশীলের নিজের গাছেই; কিন্তু সে ফুলের ফল ফলত অপরের গাছে। সুশীলের কাছে পড়া বুঝে নিয়ে সুশীলের সহপাঠী পরীক্ষার খাতায় যতটা

ফল লাভ করত, নিজের খাতায় সুশীল তার অর্ধেকও লাভ করতে পারত না। আমার বিশ্বাস, কোনো দেবযানী কখনো সুশীলকে অভিশাপ দিয়েছিল—

"তুমি শুধু ভারবাহী হবে,
করিবে না ভোগ ;
শিখাইবে, পারিবে না করিতে প্রয়োগ।"

কিন্তু সে যাই হোক, সুশীল যদি সাধারণ আয়ুর মধ্যে বেঁচে থাকত, যৌবনে পদার্পণ করার সঙ্গে সঙ্গেই দুর্দান্ত প্লেগ ব্যাধি তাকে যদি অকালে হরণ ক'রে নিয়ে না যেত, তা হ'লে অবহেলা অনাদরেও তার প্রতিভা সার্থকতার একটা পথ ক'রে নিতে পারত, সে বিষয়ে আমার সন্দেহ নেই। আর সে সম্ভাবিত সার্থকতার পথ যে সাহিত্যেরই পথ হ'ত, সে কথাও কতকটা নিশ্চয়তার সহিত বলতে পারি।

ইংরেজী ভাষায় কবিতা লেখার অভ্যাস ছিল সুশীলের। আমার যতটুকু ইংরেজী ভাষার বোধ ছিল, তাতে সুশীলের ইংরেজী কবিতা আমার ভালই লাগত। সে তার বন্ধুবান্ধবদের মধ্যে মাত্র দুজনকে তার কবিতা দেখাত ;—আমাকে আর আমাদের পার্শ্ববর্তী প্রতিবেশী পূর্বোক্ত হেরম্বচন্দ্র ঘোষের পুত্র অনাদিকে। আমি কবিতা প'ড়ে খুশি হ'য়েই নিরস্ত হতাম ; অনাদি কিন্তু আরও খানিকটা অগ্রসর হ'য়ে তার সংশোধনকার্যও চালাত। আর, সে কি সাধারণ চালানো ? ছন্দঃপাত থেকে আরম্ভ ক'রে বৈয়াকরণ অশুদ্ধি ও অলঙ্কারবিভ্রাট পর্যন্ত চার-পাঁচ শ্রেণীর সংশোধনের দ্বারা অনাদি কবিতা বেচারার দেহে আর রাখত না কিছু। তারপর লাল কালির সংশোধনে রক্তাক্ত কবিতা সুশীলের হাতে ফেরত দিয়ে বলত, "তেমন সুবিধের হয় নি।" ম্লান মুখে কবিতাটা ভাঁজ ক'রে সুশীল পকেটে পুরত।

এক-আধবার নয়, সদা-সর্বদাই এমন ব্যাপার ঘটত।

বহুদিন আর সুশীলের কবিতার সাড়া শব্দ পাওয়া যায় নি। হয় আর লেখেই না, নয় লিখলেও আমাদের কাছে নিয়ে আসে না। একদিন সকালবেলা হাজির হ'য়ে আমার হাতে এক খণ্ড কাগজ দিয়ে সুশীল বললে, "প'ড়ে দেখ্ তো উপীন, কেমন হয়েছে।"

বলা বাহুল্য, কাগজখানা সুশীলের রচিত ইংরেজী কবিতা।

প'ড়ে দেখে সুশীলের হাতে কাগজখানা ফিরিয়ে দিয়ে বললাম, "বেশ চমৎকার হয়েছে।"

সুশীল বললে, "তুই তো ফি বারই তাই বলিস। অনাদি কি বলে চল্ দেখা যাক।"

বললাম, "অনাদি তো আর আমার মতো শুধু ভাব দেখবে না; সে কঠিন সমালোচক, ভাষা ছন্দ ব্যাকরণ অলঙ্কার সব কিছুই দেখবে।"

সুশীল বললে, "চল্ না, এবার কি বলে দেখি। কিন্তু একটা কথা উপীন, এবারও যদি কেটে কুটে একশা করে, তা হ'লে ওকে আর কখনো কবিতা দেখাব না।"

বললাম, "এ অভিমান করা কিন্তু তোর অন্যায়। তুই যদি ভুল করিস, তা হ'লে ও বেচারা না কেটে কি করতে পারে, তা বল্?"

দুজনে পাশের বাড়িতে গিয়ে হাজির হলাম। অনাদি বাইরের বাড়িতেই ছিল, আমাদের দেখে খুব খুশি হ'ল। দেখতে দেখতে আমাদের ত্রিভুজ আড্ডা বেশ জ'মে উঠল।

ক্ষণকাল পরে পকেট থেকে কবিতাটা বার ক'রে সুশীল বললে, "ভাই অনাদি, আজ একটা কবিতা লিখে এনেছি। দেখবি?"

বহুদিন সুশীলের কবিতার উপর কলম না চালিয়ে অনাদি বোধ হয় হস্তকণ্ডূয়ন রোগে কষ্ট পাচ্ছিল। "কই, দেখি!" ব'লে সাগ্রহে

কবিতাটা নিয়ে মনোযোগের সহিত পাঠ করলে—তারপর সুশীলের প্রতি দৃষ্টিপাত ক'রে বললে, "তেমন সুবিধে করতে পারিস নি।"

সুশীল বললে, "কেন? ভুল আছে না-কি?"

"অনেক।"

"কিসে কিসে অনাদি?"

কবিতাটার উপর দৃষ্টিপাত ক'রে অনাদি বললে, "তিন-চার জায়গায় ছন্দঃপতন হয়েছে, ইডিয়মের ভুল গোটা চারেক আছে, তা ছাড়া একটা লাইন একেবারে বাঙালীর ইংরেজী হয়েছে, যা বলতে চাস তা মোটেই বোঝাতে পারিস নি।"

মিনতিপূর্ণ কণ্ঠে সুশীল বললে, "জায়গাগুলো একটু দাগিয়ে দিবি ভাই?"

প্রশান্ত মুখে "দিই" ব'লে অনাদি লাল কালির দোয়াত খুললে। জমিদারের বাড়ি, প্রতি দোয়াতদানে কালো কালি ও লাল কালির ব্যবস্থা। তারপর মিনিট পাঁচেক প'রে সেই দোয়াতে কলম চুবিয়ে চুবিয়ে কবিতাটা ক্ষতবিক্ষত ক'রে সুশীলের হাতে অর্পণ করলে।

ততক্ষণে সুশীলের চোয়াল-ভাঙা কঠোর মুখে একটা নিঃশব্দ নির্মম হাসি জ'মে উঠেছিল। অনাদির প্রতি সেই মুখ স্থাপিত ক'রে শান্ত অথচ কঠিন স্বরে সে বললে, "একটা কথা শুনবি অনাদি?"

সুশীলের মুখে সঙ্কটের লক্ষণ উপলব্ধি ক'রে অনাদি ত্রস্ত হ'য়ে উঠেছিল, ভয়ে ভয়ে জিজ্ঞাসা করলে, "কি কথা?"

"এ কবিতা আমার লেখা নয়।"

"তবে কার? উপীনের?" বিপদ দেখে অনাদি হালে পানি পাবার চেষ্টা করছিল।

সুশীল বললে, "না, উপীনেরও নয়। আমাদের ভারতবর্ষের কোনো কবিরই নয়।"

স্খলিত কণ্ঠে অনাদি জিজ্ঞাসা করলে, "তবে ?"

"ইংরেজ কবি শেলীর।"

সর্বনাশ!

ততক্ষণে অনাদি চেয়ার ছেড়ে দাঁড়িয়ে উঠেছিল। পকেট থেকে একখানা বই বার ক'রে সুশীল বললে, "শেলীর কবিতাটা নিয়ে এসেছি অনাদি। মিলিয়ে দেখবি ?"

প্রস্থানোদ্যত হ'য়ে অনাদি বললে, "খুলে রাখ। আসছি এখনি।"

সুশীল বললে, "খুলতে আর কতক্ষণ যাবে। মিলিয়েই নে না।"

অন্দরের দিকে যেতে যেতে অনাদি বললে, "কি আশ্চর্য! তাড়া আছে। বোস্ না, আসছি।"

অনাদি অদৃশ্য হ'লে সুশীলের প্রতি দৃষ্টিপাত ক'রে বললাম, 'তুই কিন্তু ভারি নিষ্ঠুর সুশীল।'

ঈষৎ অনুতপ্ত কণ্ঠে সুশীল বললে, 'কি করি বল ? যা লিখে আনি, তাই কেটে-কুটে একাকার ক'রে দেয়। মনে কেমন সন্দেহ হওয়াতে এই ফন্দি খাটালাম।

বললাম, "তাই ব'লে এমন নিষ্ঠুর ফাঁদে মানুষে মানুষকে ফেলে। সে যা হবার হয়েছে,—কাটা ঘায়ে নুনের ছিটে দেবার জন্যে আর ব'সে থেকে কাজ নেই। চল্, পালাই।"

বইখানা পকেটে পুরে উঠে দাঁড়িয়ে সুশীল বললে, "চল্ "

দুজনে ধীরে ধীরে স'রে পড়লাম।

এই ঘটনা অবলম্বন ক'রে বহুদিন পূর্বে একটা ছোট গল্প লিখেছিলাম।

বারোয়ারিতলার যাত্রার আসর ত্যাগ ক'রে সুশীলের সঙ্গে কথা কইতে কইতে মানিক সরকার রোড দিয়ে বাড়ির দিকে চলেছিলাম। নিস্তব্ধ জনহীন পথ, অনাবিল জ্যোৎস্নালোকে চতুর্দিক ফুটফুট করছে।

বাড়ির সম্মুখে উভয়ে যখন উপস্থিত হলাম, তখন রাত্রি সাড়ে দশটার কাছাকাছি হবে।

দ্বারপাশের সিমেন্ট-বাঁধানো চাতালের উপর ব'সে প'ড়ে সুশীল বললে, "কি রে, সঙ্গে যাব না কি? ভয় করবে না তো?"

তখনকার আমাদের ভাগলপুরের বাড়ি সাবেক চালের বড় পরিবারের উপযুক্ত বৃহৎ বাড়ি। সবশুদ্ধ চারটে মহল, তার মধ্যে অন্দর মহল সবশেষে অবস্থিত। ভয় পাবার জৈব ও অজৈব কারণ সম্বন্ধে সমস্ত বাড়িটার, বিশেষত অন্দর মহলের, এমন একটু গঠন আছে যে, রাত্রিকালে একাকী ঐ নির্জন পুরীর অঙ্গনগুলি অতিক্রম করবার কালে ভয় যদি একান্তই একটু করে তা হ'লে খুব বেশি অপরাধী করা চলে না। তাও যদি অন্ধকার রাত হ'ত তো কথা ছিল। আলো-ছায়াখচিত জ্যোৎস্নালোকের মায়াপাশের ন্যায় ভয়ের আশ্রয় আর দ্বিতীয় কিছু নেই।

কিন্তু প্রতিষ্ঠাহানির ভয়ে মনের এ সকল গোপন কথা মনের মধ্যেই চেপে রেখে বললাম, "ভয় আবার কিসের? তুই এখানে ব'স্—আমি আসছি।"

বৃহৎ সদর দরজা ভিতর থেকে বন্ধ ছিল, সজোরে কড়া নাড়তে একজন দ্বারবাসী এসে দ্বার খুলে দিলে। বিলম্ব না ক'রে লঘু দ্রুত গতিতে এক এক তিনটি অঙ্গন পার হ'য়ে অন্দর মহলে উপস্থিত হলাম।

সিমেন্ট-বাঁধানো উঠান, তার এক প্রান্তে হাতখানেক উঁচু প্রশস্ত বারান্দা, বকের কোলে বন্ধ দালান। দালানের ভিতরে এক প্রান্তে দোতলা পর্যন্ত সিঁড়ি উঠে গেছে। দ্বিতলের ঘরে অসুস্থ পিতাঠাকুর মহাশয় খুব সম্ভব নিদ্রিত আছেন। নীচে দালানের ভিতর পিতাঠাকুরের পুরাতন প্রৌঢ় ভৃত্য সরধারী নিদ্রা দিচ্ছে।

বাইরে দরজার কাছে বকের উপর দাঁড়িয়ে তার প্রমাণ পেতে

লাগলাম প্রশান্ত গভীর নাসিকাধ্বনির একটানা ছন্দে। সারাদিন খেটে-খুটে পাকা আধ সের চালের ভাত এবং তদুপযুক্ত অড়হর দাল উদরসাৎ ক'রে কায়েমীভাবে সে শয্যা গ্রহণ করেছে। পিতাঠাকুর মহাশয়ের নিদ্রার ব্যাঘাত না ঘটিয়ে ডাকাডাকি ক'রে তার ঘুম ভাঙানো সহজ হবে না, তা বুঝতে পারলাম; কিন্তু উপায়ও তো নেই। ধীরে ধীরে দ্বারে করাঘাত ক'রে যথাসম্ভব মৃদুস্বরে ডাকতে লাগলাম, সরধারী! সরধারী! সরধারী! সরধারী!

কান খাড়া ক'রে লক্ষ্য করলাম, সরধারীর লয়বিশুদ্ধ নাসিকাধ্বনির মধ্যে কিছুমাত্র বৈলক্ষণ্য ঘটাতে পারি নি। সেই সরর্-সর্-সরর্-সর্-সরর্-সর্ ছন্দ অবিকল পূর্বের একটানা ভঙ্গিতে চলেছে। সে ভঙ্গির মধ্যে অব্যাহত পরিতৃপ্তির প্রগাঢ়তা। স্পষ্টই বোঝা গেল, মনের যে গভীর গহনে সরধারীর চৈতন্য বিলুপ্ত হয়েছে, অত সহজে সেখানে তাকে জাগানো সম্ভব নয়। আর একটু মাত্রা চড়িয়ে ডাকতে লাগলাম, সরধারী! সরধারী! সরধারী! সরধারী!

সরধারীর মধ্যে কোনো সাড়া দেখা দিয়েছে কি-না জানবার জন্য পুনরায় কান খাড়া করলাম। কিন্তু এ কি ব্যাপার! পিছন দিকে উঠানের উপর শুকনো পাতার ডাল কে টানে? ফিরে দেখে কাঠ হ'য়ে গেলাম। শুকনো পাতার ডাল কোথায়? এক বৃহদাকার ভীষণ খয়ে-গোখরো উঠানের শীতল সিমেন্টের উপর দশ বারো হাত স্থান জুড়ে আছাড়-পিছাড় খাচ্ছে, আর খোলস ছাড়বার অব্যবহিত পূর্বের তার দেহের শুষ্ক শিথিল আঁসের শ্রেণী শব্দ ছাড়ছে খস্ খস্ খস্ খস। আকারে যতই বৃহৎ হোক এবং দেহের আঁষ যতই শিথিল ও শুষ্ক হ'য়ে যাক, সাপ যে কোনো অবস্থায় এমন শব্দ ছাড়তে পারে, এ কথা আমি পূর্বে স্বপ্নেও বিশ্বাস করতে পারতাম না। চোখ বুজে শুনলে

নিশ্চয়ই মনে হবে, কঠিন ভূমির উপর দিয়ে কেউ শুকনো পাতার ডাল টানছে।

কিন্তু সে যাই হোক, এ নিদারুণ বিপদে থেকে উদ্ধার লাভ করি কোন্ উপায়ে? হুদ্দাড় ক'রে এঁকে-বেঁকে ছুটে যে পালাব, তার উপায় নেই। চার দিকের মধ্যে তিন দিকে কঠিন দেওয়ালের অবরোধ; একমাত্র যে দিক মুক্ত, ঘটনাক্রমে সেটা দক্ষিণ দিকই বটে, আর সে দিকের দিক্‌পাল সাক্ষাৎ যম সাপের মূর্তি গ্রহণ ক'রে লুটোপুটি খাচ্ছে। সেদিক দিয়ে যদি পালাবার চেষ্টা করি, তা হ'লে বিষাক্ত দন্তে আর নিরুপায় দেহে যে মারাত্মক সংঘর্ষ বাধবে, তার চিন্তা পর্যন্ত ভয়াবহ।

ঘরের ভিতর ঢুকে প'ড়ে আত্মরক্ষার চেষ্টা করাও বিপজ্জনক। উচ্চৈঃস্বরে সকলকে ডাকার অথবা দোরে সজোরে ধাক্কা মারার শব্দে আমার প্রতি মনোযোগ আকৃষ্ট হওয়ায় ভীত এবং ক্রুদ্ধ হ'য়ে সাপ যদি তীরবেগে ছুটে এসে একেবারে মাথার ওপরে ছোবল বসায়, তা হ'লে একমাত্র মারা যাওয়া ছাড়া আর কিছুই করবার থাকবে না। এবার আর কোনো শশীবাবুর মায়েরই দেখা পাওয়া যাবে না। জীবনে শশীবাবুর মা একবারই দেখা দেন।

সুতরাং নিরুপায় অবস্থায় পাথরের মূর্তির মতো স্থির হ'য়ে দাঁড়িয়ে থেকে শোচনীয় পরিণতির জন্য অপেক্ষা করতে লাগলাম। সময় যেন আর কাটে না। সেকেণ্ড মিনিটে পরিণত হয়েছে, মিনিট ঘণ্টায়। বিপদের প্রাথমিক বিমূঢ়তা কেটে গিয়ে ক্রমশ আত্মরক্ষার একটা প্রবল বাসনা এবং চেষ্টা জেগে উঠছিল। একান্তই মরতে যদি হয়, সহজে মরা হবে না। যে পথে এসেছিল, সেই পথে ফিরে যদি যায় তো বহুৎ আচ্ছা! কিন্তু আক্রমণই যদি করে, তা হ'লে বেশ খানিকটা লাফালাফি ঝাঁপাঝাঁপি ছুটোছুটি লুটোপুটি ক'রে অগত্যা আত্মসমর্পণ করতে হবে,

এবং সে আত্মসমর্পণের পরও দাঁতে আর হাতে এমন একটা সাংঘাতিক লড়াই চালাতে হবে যে, কে আগে মরে, আর কে পরে, সেটা একটা অনিশ্চিত ব্যাপার হ'য়ে দাঁড়াবে।

স্তব্ধ হ'যে দাঁড়িয়ে দুর্দান্ত বিষধরের অপরূপ মূর্তি দেখছিলাম। কি ভীষণ, অথচ কি সুন্দর। দুঃসহ গ্রীষ্মের উত্তপ্ত বিবর থেকে নির্গত হ'য়ে এসে সমস্ত দেহ ভ'রে সে সুশীতল সিমেণ্টের শৈত্য গ্রহণ করছিল। কিছুতেই তার আশ মিটছিল না। লীলায়িত বক্রগতিতে সাপ সামনের দিকে এগিয়ে চলে, এতদিন তাই জানতাম, অবস্থাবিশেষে সে যে আবার লাঠির মতো সোজা হ'য়ে ডাইনে বাঁয়ে আন্দোলিত হ'তে পারে, আজ তা প্রথম দেখলাম।

আত্মরক্ষার প্রচেষ্টা যাতে বিলম্বিত না হ'তে পারে, সেইজন্য সর্পের গতির উপর তীক্ষ্ণ দৃষ্টি রেখেছিলাম। হঠাৎ এক সময়ে মনে হ'ল, সে যেন মুখ তুলে ঈষৎ ফণা দুলিয়ে তীক্ষ্ণনেত্রে আমার দিকে তাকিয়ে আছে। মনেও হওয়া, আর সঙ্গে সঙ্গে বুকের কাছে রক্ত যেন জল হ'তে আরম্ভ করা। মনে হ'ল, চরম মুহূর্ত এবার নির্ঘাত ঘনিয়ে এসেছে।

কিন্তু কি কারণে বলতে পারি নে, পর মুহূর্তেই সর্পরাজ মুখ ফিরিয়ে পশ্চিম দিকে তার সুনিশ্চিত গতি প্রবর্তিত করলেন। আশার কিরণে মন উদ্দীপ্ত হ'য়ে উঠল। সাপ চলেছে উঠানের উপর দিয়ে নীচে নীচে, আমি চললাম সন্তর্পণে ইঞ্চি দশেক উপর দিয়ে পিছনে পিছনে। শেষে একেবারে পশ্চিম প্রান্তে উপনীত হ'য়ে যে মুহূর্তে দেখলাম পুরাতন মাটকোঠার ভগ্নস্তূপ লক্ষ্য ক'রে সাপ সিঁড়ির উপর মুখ ফেলেছে, অমনি অগ্র-পশ্চাৎ কোনো কিছু বিবেচনা না ক'রে, বোধ করি সাপের দেহের উপর দিয়েই একটি পরিচ্ছন্ন লাফ মেরে উঠানে প'ড়ে একেবারে দুদ্দাড় ক'রে ছুট দিলাম যে পথে এসেছিলাম, সেই পথে। সাপ আমাকে তাড়া

করেছে অথবা নিজের গন্তব্য পথেই অগ্রসর হচ্ছে, দেখবার জন্যে পিছন ফিরে তাকিয়ে দুর্লভ সময়ের এক মুহূর্তও নষ্ট করলাম না। উঠি তো পড়ি ক'রে ছুটতে ছুটতে তিনটি অঙ্গন অতিক্রম ক'রে সুশীলের সামনে এসে যখন ব'সে পড়লাম, তখন সুশীল মৃদুস্বরে গান গাচ্ছে,—বোধ হয় অচিরে লেমনেড পান করবার কল্পনারই আনন্দে।

আমাকে ওরূপ উত্তেজিত অবস্থায় আসতে দেখে সুশীল বললে, "কি রে? ভয় পেয়েছিস না-কি?"

তখন কথা কইবার শক্তি ছিল না, হাত নেড়ে সুশীলকে অপেক্ষা করতে ইঙ্গিত ক'রে দম সামলাতে লাগলাম।

লেমনেড পানের প্রস্তাব তুলে আমাকে অমন বিপদে ফেলেছিল ব'লে সেদিন সুশীলকে যথেষ্ট ভর্ৎসনা করেছিলাম, কিন্তু বিপদ থেকে উদ্ধার লাভ ক'রে সামলে ওঠার পরই মনে মনে তাকে ধন্যবাদও দিয়েছিলাম যথেষ্ট। ভাগ্যে প্রস্তাব তুলেছিল! নচেৎ সেদিনকার অমন ভীষণ ও সুন্দর অভিজ্ঞতা থেকে বঞ্চিত হ'য়ে জীবন নিঃসন্দেহ খানিকটা দীনতর হ'য়ে থাকত।

আশঙ্কার দিক দিয়ে পূর্ণিয়ার সর্প দংশনের ঘটনা নিশ্চয়ই বড; কিন্তু মনকে উত্তেজিত ও সমৃদ্ধ করবার দিক দিয়ে ভাগলপুরের সর্প দর্শনের অভিজ্ঞতা অনেক বেশি মূল্যবান। বিশেষত সাপ যখন মুখ উঁচু ক'রে ফণা তুলে আমার প্রতি একবার দৃষ্টিপাত করেছিল, সে মুহূর্তের তো তুলনাই হয় না।

———